ঘেরিয়াছে চারি ধারে কত দুঃখ সুখ,
কত উন্মেষিত আশা, কত ম্লান মুখ।
সকল হৃদয়ভার বক্ষে লহ টানি'—
তাই তুমি, গৃহলক্ষ্মি, সকলের রাণী।

## বধূ

রূপে তুমি আলো কর সকল ভুবন,
প্রেমে উজলিয়া রাখ ক্ষুদ্র গৃহকোণ।
প্রতিদিন উঠি' প্রাতে দু'টি দৃষ্টিধারে
নীরবে ভরিয়া দাও স্নেহাশীষভারে
বিকচ হৃদয়গুলি; মঙ্গলাচরণ
যেন দীর্ঘ দিবসের হেরি' চন্দ্রানন
শুচিস্মিত প্রীতিশুভ্র কল্যাণবরষী—
নীহারনিস্যন্দী যথা পৌর্ণমাসী শশী
শরতের। হে কল্যাণি, প্রতি ক্ষুদ্র কাজে
তোমার কল্যাণ-রূপ অন্তরের মাঝে
আরো আসে ঘনাইয়া; তব স্নেহহাসি
সরাইয়া দেয় ধীরে অন্ধকাররাশি
হৃদয়ের; তুমি সেথা জাগ নববধূ,
রূপে তব দিক্ আলো, প্রেমে চিরমধু।

## বারুণী

যখনি তোমারে হেরি, সকালে কি সাঁঝে,
আধেকমগনতনু আছ জলমাঝে
লীলালস হেলাভরে; আলোকে ছায়ায়
স্বচ্ছ তনুতট হ'তে জলের রেখায়
বেলা ধীরে যায় নেমে; নীবীবন্ধতলে
শতেক তরঙ্গ টুটে মৃদু কলকলে
ফেনহাস্যে; গা ভাসায়ে দিয়ে মহাসুখে,
হে সুখিনি, তুমি রহ চিরহাসিমুখে

তরঙ্গকল্লোলমাঝে উছসিত মনে ;
মরালীর মত ফিরাইয়া ক্ষণে ক্ষণে
সুঠাম গ্রীবাটি হের চারু অঙ্গখানি,
কভু ফেলি' দিয়া বাস, কভু বক্ষে টানি' ;
বুঝিতে না পারি তুমি নেমেছ কি জলে
অথবা খেলিছ তুমি অন্তরের তলে।

## দ্বিধা

কেহ বলে, স্বর্গ তব বাঁধা বক্ষপরে—
দু'টি কুম্ভ কূলে কূলে পূর্ণ সুধাভরে ;
রসাতল, কেহ বলে, বক্ষের অতলে
বিশ্বের হৃদয় শোষি' পূরিত গরলে।
চিরদিন কাছে কাছে আছি আমি তব,
অন্তর বাহির তবু চির-অভিনব
মোর চোখে—কোথা বিষ, কোথা সুধাসর,
কোথা মন্থনের দণ্ড, কোথা নিরন্তর
ঘুরিতেছে ভাগ্যচক্র বিষামৃতে ভরি'
নাহি পাই কোন খোঁজ। সারাদিন ধরি'
চেয়ে আছি অনিমেষে অসীম বিস্ময়ে
ওইখানে—ওই তব রহস্য-নিলয়ে।
মনে হয়, আছি যেন আঁখির পলকে,
দেবতাও নাহি জানে, স্বর্গে কি নরকে।

## দোঁহে

হে বধূ, তোমারি নদী, তুমিও নদীর,
অন্তরে অন্তরে দোঁহে মিলন গভীর।
তুমি না আসিলে ঘাটে সকালে সন্ধ্যায়
কপোলে ছলকি' উঠি' জানাবে সে কায়
হৃদয়বেদন যত ? কার কানে কানে
উছল যৌবনভরে মৃদু কলতানে

ঢালিবে পীযূষধারা ? সুললিত স্নেহে
জড়ায়ে শতেক পাকে সুবন্ধুর দেহে
চুম্বনে ভরিয়া দিবে ললাটে কুন্তলে
পেলব অধরপাতে ? বিবশ অঞ্চলে
আর্দ্র করি' শতধারে প্রেমলীলাভরে
ঝাঁপায়ে পড়িবে আসি' কার বক্ষপরে
দিনশেষে ? কারে দিবে ভালবাসা যত
মৌন হৃদয়ের ? আশা ও দুরাশা শত
অগাধ তলের ?
তুমি শুধু বুঝ ওই
হৃদয়বেদনা—ভাষা কলকলময়ী।
তাই দিনে শত বার নানা কর্ম্মছলে
এস এই নদীতীরে, পীন বক্ষতলে
নীলাম্বরীখানি সম্বরিয়া সযতনে,
কলসী লইয়া কক্ষে মরালগমনে।
আঁচল খসিয়া পড়ে ধীরে শিথিলিয়া
যৌবনশিখরদেশ হ'তে ! মুগ্ধ হিয়া
পুলকে মুকুলি' উঠে গাহনলালসে
ওই নীলনীরে ; না জানি কি নব রসে
চিত্ত ওঠে ভরি' ; বিবসনা লজ্জাভরে
ঝাঁপাইয়া পড় আসি' নদীবক্ষপরে
চারু বক্ষতলে ; পরিরম্ভনিপীড়নে
কি বেদনা কি সুখাশা জেগে ওঠে মনে
তন্দ্রাবেশবশে !
চারি দিকে ঘিরে' আসে
শত বাহু বাড়াইয়া তরঙ্গ-উল্লাসে
ফেনিল নীলিমা বক্ষতলে বাহুমূলে
বঙ্কিম গ্রীবার ভঙ্গে নীবীবন্ধকূলে
সর্ব্ব অঙ্গে। সুধাস্মিত স্নিগ্ধ দৃষ্টিপাতে
শান্ত কর অন্তর-আবেগ ; দুই হাতে

মুছি' দাও নিদারুণ জ্বালা বিরহের ;
অধরের রাগে দূর কর হৃদয়ের
অন্ধ তমোভার ; সুখ উঠাও উথলি'
মুগ্ধ চিত্ততট ভরি' ছলছলছলি'।
অবশেষে কিছুতে না মিটে যবে আশ,
কোন মতে নাহি মিটে দারুণ পিয়াস,
সকল হৃদয়ভার কলসীতে ভরি'
লয়ে' যাও গৃহমাঝে কক্ষতলে করি'।

## কলসীর সুখ

সারাদিন কক্ষে কক্ষে ঘুরি আমি তব,
চিত্তে লভি, হে প্রেয়সি, সুখ নব নব।
জলভরে নাহি হাসি ; তোমার পরশে
শূন্য কুম্ভ ভরি' উঠে কি মদির রসে।
ছল-ছল করি' উঠি' কাণায় কাণায়
বন্যা আসে রসাবেশে নিতম্বের ঘায়ে,
বাহুপাশে বিবশিয়া আসে সর্ব্ব দেহ,
বক্ষমাঝে রিণিরিণি বাজে তব স্নেহ।
পয়োধরগিরিশিরে ছেয়ে আসে মেঘ,
হৃদয়ে কলিয়া উঠে পুলক-আবেগ
শ্যাম ছায়াতলে। ঝুরু ঝুরু মৃদু বায়ে
আর্দ্র চুল উড়ে' এসে পড়ে মোর গায়ে।
সকল হৃদয় মোর ছলকি' উঠিয়া
তোমার হৃদয়তলে পড়ে বিগলিয়া।

## দুর্বিপাক

লক্ষ্মী উঠেছিলা, শুনি, মন্থনের পাকে
আদি যুগে দেবতার ঘরে ; কলিকালে
নারী আসি' ধরা দেয় কিসের বিপাকে
হতভাগ্য পুরুষের ছিন্ন ভাগ্যজালে,

তাই ভাবি মনে।  কি বন্ধনে বেঁধে রাখে
অচঞ্চলা করি' এই চিরচঞ্চলারে
ক্ষুদ্র বক্ষমাঝে!  শূন্য বক্ষ দেয় তাকে
কি যে নিধি; মূঢ় জন বুঝিতে না পারে।
ভয় হয়, দেবতা ত করে নি ছলনা
কেহ নারীবেশ ধরি'!  বৈকুণ্ঠ ছাড়িয়া
নেমে আসে নি ত কোন ত্রিদিব-অঙ্গনা
কুতূহলভরে—শুধু কৌতুক লাগিয়া!
কি বলি' সম্ভাষি তারে, কোথা দেই ঠাই,
আমি মুগ্ধ মানবক ভাবিয়া না পাই।

## মুকুরমায়া

সম্মুখে মুকুর লয়ে' রহিয়াছ বসি',
হেরিতেছ কত ছলে চারু মুখশশী।
কখনো কজ্জলরেখা মুছ আঁখিকোণে,
কখনো কুন্তলভার সরাও যতনে
ললাটিকা হ'তে; দু'টি অঙ্গুলিকাভরে
টিপি' টিপি' বহু যত্নে অম্লান অধরে
হের রাগরক্ত আভা; স্মিত গণ্ডদেশে
টোল খায় কতখানি তাই দেখ হেসে,
অয়ি শুচিস্মিতে!  অঞ্চলের প্রান্ত দিয়ে
মুছ অকলঙ্ক মুখে কলঙ্ক খুঁজিয়ে;
বাঁকায়ে গ্রীবাটি ধীরে মরালনিন্দিত
হের কবরীর শোভা মুকুরবিম্বিত।
নিজে আর প্রতিবিম্বে দুই চিরসখী
নিরন্তর আছ দোঁহে হয়ে' চোখোচোখী।

## চুলবাঁধা

সকলি তোমার, সখি, হেরি অভিনব,
দেখিতে এসেছি আজি চুলবাঁধা তব।

এক হস্তে কঙ্কতিকা, অপরে সম্বরি'
দীর্ঘ কৃষ্ণ কেশপাশ সারাবেলা ধরি'
বিনায়ে বিনায়ে বেণী কি করি' কেমনে
নিবিড় কবরীবন্ধ বাঁধ আনমনে।
কি মন্ত্রে ফুটিয়া উঠে স্বর্ণসীঁথিরেখা
দু'টি করতলচাপে—স্মরপথলেখা
যেন অভিসার লাগি'। কি পরশভরে
কুন্তল কুঞ্চিয়া আসে ললাটের পরে—
মদনে বাঁধিয়া রাখ' যার শতপাকে।
অবাক্ বিস্ময়ভরে আঁখি চেয়ে থাকে ;
ভাবিয়া না পায় চিত্ত এ কি মায়াবিনী
অথবা পুরাণ' সেই ঘরের কামিনী!

## সন্তরণ

আর কত বেলা ধরি' কাটিবে সাঁতার!
দিন হ'য়ে আসে ক্ষীণ, দিগন্তে আঁধার।
কখন্ নেমেছ জলে না ডুবিতে রবি,
কখন্ আসিল ঘিরে' সন্ধ্যাঘন ছবি
চারি ধারে, জানিবার আগে ; মিলে' আসে
আকাশ ধরণী ঘন আলিঙ্গনপাশে
স্রোতস্বিনীস্বুবর্ণ সৈকতে ; অন্ধকার
কৃপণের ধনসম মূরতি তোমার
ঢাকিছে অঞ্চল অন্তরালে। ছড়াইয়া
দুই বাহু, পায়ে কাটি' জল, বিথারিয়া
হেলাভরে সুখাবেশে শিথিলিত কায়,
বাঁধি লয়ে' কেশপাশ, নীবীতে জড়ায়ে
বিবশ অঞ্চলভার, যেন যাও ভেসে
বাসনার সাধনার অতীত প্রদেশে।

## শ্রাবণী

নিত্য নব ছন্দোভরে চিত্ত ভরি' উঠে,
হে বরষা, তব ওই দীর্ণ বক্ষ টুটে'।
এত ধ্বনি, এত বর্ণ, এত মেঘখেলা,
এত পুষ্প, এত গন্ধ, লাবণ্যের মেলা,
এত নৃত্য, এত গান, এতেক ঝঙ্কার,
কোথা তব ছিল ঢাকা এত মনোভার!
কি নির্ঝরে বাহিরিল মুক্ত নব প্রাণ,
কি প্রবাহে মুখরিল পূর্ণ কলতান;
কি আলোকে, হে মায়াবি, তুলিলে ফুটায়ে
বিচিত্র এ চিত্রলেখা, কি ঘন ছায়ায়
নিবিড় করিয়া আন নিখিল সংসারে
অন্তরকুলায়মাঝে; কি কুহকহারে
হৃদয়ে হৃদয়ে কর চকিত-বন্ধন;
কূল নাহি পেয়ে কোথা' আকুল যৌবন!

## অসমাপ্ত

মনে হয় শেষ করি—কিন্তু কোথায়?
বলিবার যাহা ছিল সব রয়ে যায়।
এ বাদলে কোন কথা জমে নাকো ভাল,
এ বাতাসে আর্দ্রবক্ষে নাহি জ্বলে আলো।
নিবিড় তিমিরভরে ঘনায় যে ব্যথা
মন-অন্তস্তলে, ভাষা তার নাহি কোথা
পাই খুঁজে' খুঁজে'। মেঘচন্দ্রে, বৃষ্টিধারে,
তড়িত-চকিতে, সুচিভেদ্য অন্ধকারে,
ঘননীল মেঘে, নিবিড় তমালবনে,
আর্দ্র বসুধাসৌরভে, বিরহগহনে,
কোন্ ব্যর্থ অভিসারে, কখন্ কোথায়
ফুটে ফুটে করি' যেন মিলাইয়া যায়।
মিছে আশে দিশে দিশে ঘুরিছে হৃদয়,
বলিতে আসিয়া আর বলা নাহি হয়।

# এক রাত্রি

( বালকের রচনা )

বসন্তের মৃদু মন্দ সমীরণ বহিতে আরম্ভ হইয়াছে। গাছপালাগুলি শ্যামল পত্রের নূতন বসন পরিধান করিয়া যৌবনগর্ব্বে স্ফীত হইয়া উঠিতেছে। এইরূপ একটি দিনে বর্দ্ধমান হইতে কিঞ্চিৎ দূরস্থিত একটি মাঠে একটি মনুষ্যের আব্‌ছা আব্‌ছা ছায়া দেখা যায়।

দিবাকর সমস্ত দিনের পরিশ্রমের পর বিশ্রামলাভার্থে অস্তাচলে গমন করিয়াছেন। পৃথিবী এখন তাঁহার তীব্র কটাক্ষপাতের হস্ত হইতে মুক্তি পাইয়া কাজকর্ম্ম পরিত্যাগ করিয়া নিদ্রার আয়োজন করিতে ব্যগ্র হইয়াছেন। চন্দ্রমা একটু একটু করিয়া আপনার হাসি হাসি ঢল ঢল মুখখানি বাহির করিতেছেন, মেঘগুলি হিংসায় সেই মধুমাখা মুখখানি আপনাদের কালো কালো কাপড় দিয়া ঢাকিবার চেষ্টা করিতেছে। বাতাস থাকিয়া থাকিয়া এক-একবার সজোরে সোঁ সোঁ করিয়া উঠিতেছে। বৃষ্টি পড়িব পড়িব করিতেছে; কিন্তু বোধ হয়, বসন্তের খাতিরে পড়িয়া লজ্জায় পড়িতে পারিতেছে না। ঠিক এইরূপ সময়ে সেই ছায়াটিকে একটি প্রকাণ্ড অশ্বত্থ বৃক্ষের নিকটে দেখিতে পাওয়া গেল।

বৃক্ষটি বহুদিনের পুরাতন। উহা ঐ স্থানে যে কত দিন হইতে বিরাজিত, তাহা কেহই বলিতে পারে না। নিকটস্থ গ্রামের বৃদ্ধদিগের মতে ঐ বৃক্ষটি তাঁহাদিগের প্রপিতামহের বয়স্ক। কিন্তু তাহাও তাঁহারা নিশ্চয় বলিতে পারেন না। গাছটির চারি ধারে মাটি উঁচু করিয়া একটি বসিবার স্থান প্রস্তুত আছে। ঐ উচ্চ ঢিপির নিম্নদেশে চারিধারে সবুজ রঙের ঘাস। নিকটস্থ গ্রামের কৃষকগণ যখন মাঠে চাষ করিতে আসে, তখন মাঝে মাঝে ঐ বৃক্ষতলস্থ ঢিপির উপর বসিয়া বিশ্রাম করে। দুই প্রহরের রৌদ্রের সময় ঐ বৃক্ষটি কৃষকদিগের একমাত্র আশ্রয়স্থান। বিকাল বেলায় দু'একদিন দুই চারিটি অল্পবয়স্ক বালককেও সেই স্থানে দেখিতে পাওয়া যায়। তাহারা ঐ গাছটির চারি ধারে ছুটাছুটি করিয়া খেলা করে। কখনও কখনও খেলিতে খেলিতে দুই একটি বালকের মধ্যে বিবাদ বিসম্বাদও হইয়া থাকে, কিন্তু হাতাহাতি বড় একটা হয় না। গাছটির নিম্নদেশে এক আধ দিন দুই চারিটি বৃদ্ধেরও সমাগম হয়। ছুটাছুটির পরিবর্ত্তে বৃদ্ধদিগের মধ্যে তাস খেলা, দাবা খেলা ও খোস গল্পেরই কিছু প্রাদুর্ভাব, এই জন্য যে দিন বৃদ্ধ-সমাগম হয়, সে দিন গ্রামের নানা কথা শুনিতে পাওয়া যায়। ধান্য কি রকম হইল, এ বৎসর কয় আনা আন্দাজ হইবে, কা'র ঘরে চালে কটা কুমড়া হইয়াছে, অমুকের বিবাহ কবে, পাত্রটি কেমন, এবং ইহা বাদে অমুক কেমন লোক, অমুক কেমন খাইতে পারে, কা'র বাড়ী আজ কি রান্না হইয়াছিল, এবং

পরিশেষে কে কেমন ভোজন করাইতে পারে, ইত্যাদি নানা রকম কথা সে দিন সে স্থানে আসিয়া উপস্থিত হয়। এই সকল কথার মাঝে মাঝে 'ইস্তক পঞ্চাশ' 'কিস্তি মাৎ' প্রভৃতি দুই চারিটি কথার উচ্চ নিনাদ, এবং তাশ পেটার চটাশ্-চট্ শব্দও শুনিতে পাওয়া যায়। এইরূপ শব্দের সহিত হুঁকার ভুড়ুক ভুড়ুক শব্দ খানিকটা করিয়া ধোঁয়ার সহিত আকাশে উত্থিত হইতে থাকে। বৃক্ষটির একটি উচ্চ ডালে একটি বেশ বড় রকমের মধুমক্ষিকার, চাক্ আছে। সেই চাকের চারি ধারে ঘুরিয়া ঘুরিয়া মৌমাছিরা প্রায়ই গান করিতে থাকে। বৃক্ষটি সেই গুন্ গুন্ শব্দে নিদ্রাপরবশ হইয়া মধ্যাহ্নকালে বাতাসে ঢুলিতে থাকে। গাছটির গাত্রে স্থানে স্থানে প্রায়ই দুএকটি পিপীলিকার দুর্গ দেখিতে পাওয়া যায়। এই দুর্গগুলির নিকটে যাইলে অনেক সময় মনুষ্য-মহারাজগণকেও বিপদে পড়িতে হয়। বাল্যকাল হইতে সৈনিককার্য্য শিক্ষা করিয়া পিপীলিকা-সৈন্যগণ তাহাতে এত পাকা যে, তাহাদের কোন কার্য্যই বড় একটা সৈনিক ধরণধারণের বিপরীত হয় না। তাহারা সৈন্যশ্রেণীর ন্যায় সারি সারি চলিতে থাকে। সন্ধ্যার সময় নানা স্থান হইতে আসিয়া পাখীগুলি অত্যন্ত উৎসাহের সহিত ডালে ডালে কিচিমিচি করিতে থাকে। রাত্রিকালে গাছটি নীরবে বসিয়া কত কি ভাবিতে থাকে—কত দুঃখের সুখের কথা তাহার মনে পড়ে, কত অতীতের কথা তাহার সেই বৃহৎ গুঁড়িটির মস্তকে আসিয়া উপস্থিত হয়, কত বালকের খেলা, কত বৃদ্ধের মাথা চুলকান, কত হুঁকার বাদ্যধ্বনি এবং কত শত মধুমক্ষিকার গুন্ গুন্ গান তখন তাহার মনে ধীরে ধীরে প্রবেশ করে, অবশেষে কখন্ নিশীথে নিদ্রা আসিয়া স্বপ্নে তাহার ডালপালা আচ্ছন্ন করিয়া ফেলে।

পথিক এক্ষণে সেই বৃক্ষতলে উপবেশন করিয়া এক এক বার আকাশের দিকে দৃষ্টি নিক্ষেপ করিতেছে। মেঘের ছিদ্র দিয়া দুই চারিটি মাত্র তারা দেখা যাইতেছে। দূর হইতে বজ্রের গম্ভীর গর্জ্জন শুনা যাইতেছে; অবিরল বিদ্যুতের তীক্ষ্ণ চকিতচ্ছটা মাঠে বৃক্ষে বৃক্ষে আঘাত করিতেছে। কিন্তু বৃষ্টি অধিক পড়িতেছে না, কেবল মাঝে মাঝে তড়বড় করিয়া দুই চারি ফোঁটা মাত্র বৃষ্টি পড়িতেছে, আবার থামিয়া যাইতেছে। চন্দ্রমা এক এক বার মেঘের কৃষ্ণসাগরে ডুব দিতেছেন, আবার এক এক বার আপনার সেই মধুমাখা মুখ পৃথিবীর দিকে তুলিতেছেন। বৃক্ষের নিম্নদেশ দিয়া একটি বেশ হৃষ্টপুষ্ট শৃগাল দৌড়িয়া গেল। পথিক ভাবিয়া স্থির করিতে পারিল না যে—কি গেল, সুতরাং পথিকের মন কল্পনা সর্ব্বোচ্চ ডালে চড়িয়া বাদুড়ের মত দোদুল্যমান হইতে লাগিল। মাঝে মাঝে শৃগালপাল "হুক্কা হুয়া" রবে চীৎকার করিতেছে, দু একটা খেঁকী কুকুর শৃগালদিগকে সাড়া দিতেছে, ইহা ভিন্ন সে সময় ঐ স্থানে অন্য আর কোন শব্দ হয় নাই। পথিক এই সব শব্দ শুনিয়া এক এক বার চমকিয়া উঠিতেছে। রাত্রি অধিক হয় নাই। চন্দ্রমা মেঘে

জ্বালায় কোন্ দিক্ দিয়া মুখ বাড়াইবেন, ভাবিয়া পাইতেছেন না। এদিকে বৃক্ষটির একটি কোমল পত্র আস্তে আস্তে খসিয়া পড়িতেছে—এখনও পৃথিবীর বক্ষ স্পর্শ করে নাই। একটি বাদুড় একাকী নিঃশব্দে গগনপথে সন্তরণ করিতে করিতে চলিয়াছে, এমন সময়ে পথিকের মনে কে জানে, এক কি ভয় আসিয়া উপস্থিত হইল। পথিক মনে মনে 'ত্রাহি মধুসূদন' 'ত্রাহি মধুসূদন' করিতে লাগিল। ঐ অশ্বত্থ বৃক্ষের উপর ঘুমের ঘোরে একটি পাখী ডানা ঝাড়া দেয়, তাহারই ঝটপট শব্দ পথিকের ভয়ের কারণ। পথিক কল্পনা-চক্ষু দ্বারা কি সব অদ্ভুত জন্তু দেখিতে পাইল, এবং স্থির করিল যে, উহারাই কোথায় যেন উসুখুসু করিতেছে। এই ভাবিয়াই তাহার প্রাণটা 'ত্রাহি ত্রাহি' করিতেছিল।

চাঁদ আর দেখা যায় না। কেবল ঘোর কালো মেঘের ভিতর দিয়া এক স্থানে কা'র একটি চাপা হাসি ফুটিয়া বাহির হইতেছে। বৃষ্টি মুষলধারে পড়িতে আরম্ভ করিয়াছে। সেই জলে অশ্বত্থ বৃক্ষটি মনের সাধে স্নান করিতেছে, সেই জল পান করিয়া, মাঠের ফসলগুলি স্ফূর্ত্তিলাভ করিতেছে, ঘাসগুলি আপন গাত্র হইতে মনুষ্যের ও অন্যান্য জীবের পদধূলি ধুইয়া পরিষ্কার করিতেছে। পথিক জলে ভিজিয়া ভিজিয়া এক এক বার আকাশের দিকে দৃষ্টিপাত করিতে লাগিল, মেঘগুলিকে প্রকাশ্যে না হউক, মনে মনে গালি দিতে ছাড়িল না। খুব খানিকটা বৃষ্টি হইয়া মেঘ শীঘ্র কাটিয়া গেল। বৃষ্টি থামিয়া গেল। চন্দ্রমা এত ক্ষণে মেঘের হস্ত হইতে নিষ্কৃতি পাইয়া পৃথিবীর সমস্ত জলস্থলকে আশীর্ব্বাদ করিলেন, পথিক আবার চলিতে আরম্ভ করিল।

আকাশে মেঘ না থাকাতে পূর্ণিমার চাঁদ আবার হাসিতে আরম্ভ করিয়াছে, তাহার সেই স্নিগ্ধ আলোকের জ্যোতি বৃক্ষের পত্রে, ঘাসের শ্যাম মখমলের উপর প্রতিফলিত হইতেছে। নালা নর্দ্দমায় জল দাঁড়াইয়াছে, সেই জলের মধ্যে জ্যোৎস্নালোক ঝিকিমিকি করিয়া খেলা করিতেছে। পথিক এখন ধীরে ধীরে একটির পর একটি করিয়া পদ অগ্রসর হইতেছে। কাদার উপরে পা পড়াতে পথিকের পদতল, পথিকের পাঁচটি অঙ্গুলি কর্দ্দমের উপর অঙ্কিত হইয়া যাইতেছে। চলিতে চলিতে পথিক মাঝে মাঝে দুই এক খাবল করিয়া মুড়ি খাইতেছে।

পথিকের রং শ্যামবর্ণ, দেখিতে নেহাৎ মন্দ নহে, ললাটদেশের দক্ষিণভাগে একটি আঁচিল আছে, সেই আঁচিলের চারি ধারে দুই-চারিগাছি পাতলা চুল ফর্ ফর্ করিতেছে; তাহাদিগকে দেখিলে মনে হয় যে, তাহারা যেন এক একটি 'তালপত্রের সিপাহী'। ললাট-দেশের বামভাগে একটি কাটা দাগ আছে, সেটি বোধ হয়, বাল্যকালে পড়িয়া যাওয়ার দাগ। নাসিকা মধ্যম গোছের, সেই নাসিকাগিরির দুইটি গহ্বর হইতে অবিশ্রাম ফোঁস্ ফোঁস্ শব্দ হইতেছে। পথিকের হস্তে একটি বংশের লাঠি ও একটি মান্ধাতার আমলের

ছাতি। ছাতিটিতে যে বিশেষ জল আটকায়, তাহা ত বোধ হয় না। পথিকের স্কন্ধদেশে একটি ঝুলি। সেই ঝুলির মধ্যে পথিকের 'সর্ব্বস্ব' বিদ্যমান। তেল বল, তামাক বল, মুড়ি বল, যাহা যাহা প্রয়োজনীয়, সেখানে সব আছে। পথিকের বিষয় যাহা বলা হইল, ইহাই হইয়াছে; সুতরাং এইবারে আস্তে আস্তে সরা যাউক।

আকাশের তারাগুলি সমস্ত রজনী জাগরণ করিয়া ক্লান্ত হইয়া পড়িয়াছে, তাহারা এক একটি করিয়া বিশ্রামের জন্য আকাশগর্ভে অন্তর্হিত হইয়া যাইতেছে, সূর্য্যদেব সমস্ত রজনী নিঃশব্দে ঘুমাইয়া এখন উঠিবার জন্য পাশ ফিরিতেছেন, পূর্ব্বদিক্ শীঘ্রই প্রাতঃসূর্য্যের রক্তিমাছটায় রঞ্জিত হইবে। আমরা পথিকের সহিত এক রাত্রি জাগরণ করিয়া এখন ধীরে ধীরে গৃহে ফিরি। [ 'বালক', জ্যৈষ্ঠ ১২৯২ ]

# চন্দ্রপুরের হাট

( বালকের রচনা )

চন্দ্রপুর হাট নদীর খুব নিকটেই। নদী হইতে উঠিয়া একটি সরু গলির মতন রাস্তা আছে। এই রাস্তা দিয়া খানিকটা যাইলেই হাট।

রাস্তাটি অত্যন্ত সরু। দুই জনের অধিক মনুষ্য এক সঙ্গে পাশাপাশি যাইতে পারে না। রাস্তার দুই ধারে গাছপালা জঙ্গল। জঙ্গলের মধ্যে মধ্যে এক একটি পর্ণকুটীর। কিন্তু কুটীরগুলির দরজা এই সরু রাস্তার দিকে নয়। এই রাস্তাটিতে বর্ষাকালে প্রায় এক হাঁটু জল দাঁড়ায়। অন্যান্য সময়েও রাস্তাটি কর্দ্দমময় হইয়া থাকে। রাস্তার জায়গায় জায়গায় আবার দুএকটা লতাগাছ এদিক্ হইতে ওদিকে গিয়াছে। অনেক সময় মুটেদের মাথার মোট লাগিয়া লতাগাছগুলি ছিঁড়িয়া যায়। এই পথটি দিয়া যাইলেই হাট।

হাটের দিন এই পথ দিয়া সমস্ত দিনই লোকজন যাতায়াত করে। সকলেরই মুখে একটা ব্যস্তসমস্ত ভাব। কাহারও মুখে বড় একটা হাসিখুসীর ভাব পাওয়া যায় না। সকলেই গম্ভীর। এই পথের সম্মুখেই নদী।

নদীর ধারে সারি সারি নৌকা। কোন নৌকায় আলু পটল, কোন নৌকায় শাক সবজি, কোন নৌকায় হাড়ি কলসী ইত্যাদি রহিয়াছে। নৌকার মাঝিরা এ ওঁকে ডাকে, ও তাকে ডাকে, এইরূপ ব্যস্ত। কোন মাঝি হয় ত কাঁচকলা তুলিতেছে, কোন মাঝি হয় ত হাত নাড়া দিয়া কাহাকেও ডাকিতেছে, আবার কোন মাঝি হয় ত দাঁত খিঁচাইয়া কাহাকেও তাড়া দিতেছে। মাঝির পাশেই একজন গম্ভীর মুখে দাঁড়াইয়া রহিয়াছে। সেই এই

সকল জিনিষের অধিকারী। সে ভারি ব্যস্ত—একে ডাকে, ওকে ডাকে, তাকে ধমকায়, কেবল ইহাই করিতেছে।

নদী হইতে যে পথটি গিয়াছে, সেই পথ দিয়া জিনিষপত্র যায় বটে, কিন্তু জনসাধারণ সে পথ দিয়া বড় একটা কেহ যায় না। আমরা একবার জনসাধারণ যে পথ দিয়া হাটে প্রবেশ করে, সেই পথ দিয়া যাই। এ পথটি চন্দ্রপুরের বাবুরা প্রস্তুত করাইয়া দিয়াছেন, সেই জন্য ইহার নাম "বাবুদের রাস্তা" হইয়াছে।

এ পথটি বেশ পরিষ্কার পরিচ্ছন্ন। নদীতীরের পথের ন্যায় অপ্রশস্ত ও কর্দ্দমময় নহে। পথটি বরাবর চন্দ্রপুরের মধ্য দিয়া চলিয়াছে। পথের দুই ধারে জল যাইবার জন্য নালা কাটা আছে। বর্ষাকালে বৃষ্টি হইলে পথে জল না দাঁড়াইয়া এই সকল নালা দিয়া গিয়া একেবারে নদীতে পড়ে। নালার ধারে ধারে বড় বড় ঘাস জন্মিয়াছে। নালার ওদিকে বাঁশঝাড়, আমবাগান, নিচুবাগান ইত্যাদি রহিয়াছে। এই সকল গাছপালার মধ্য হইতে এক একটি ক্ষুদ্র কুটীর উঁকি মারিতেছে। এই পথের ধারেই হাট।

হাট প্রতি শনি মঙ্গল বারে বসে এবং ইহাতে অনেক লোকের সমাগম হয়। বিশেষতঃ পর্ব্বোপলক্ষে হাটে ভয়ানক জনতা হয়। বারোয়ারি পূজার সময় ভিড়ে একটা গাছ ভাঙ্গিয়া গিয়াছিল। সময় সময় চন্দ্রপুরের বাবুরা জনতা নিবারণের জন্য হাটে চার পাঁচ জন দ্বারবান রাখিয়া দেন।

হাটে প্রবেশ করিয়াই একটি প্রকাণ্ড বটগাছ। গাছটির তলায় জনকতক দোকানদার বসিয়া তামাকু টানিতেছে ও ক্রেতাগণের সহিত দরকষাকষি করিতেছে। এই গাছটির পরেই একটি কামিনীফুলের গাছ। কামিনী গাছটির তলায় বসিয়া একজন ত্রেতাযুগের বুড়ী হাঁড়ি কলসী ইত্যাদি বিক্রয় করিতেছে। কোনও জায়গায় একটি আম্রবৃক্ষের তলে বসিয়া কেহ কতকগুলা আতা বিক্রয় করিতেছে, কোথাও একটি গুণচটের উপরে বসিয়া এক বুড়ী আমড়া বিক্রয় করিতেছে, কেহ হয় ত হাজার দু হাজার জাম লইয়া এক জায়গায় বসিয়া রহিয়াছে এবং "ওগো মশায়, এই আমার কাছে নেও'সে খুব ভাল জাম" বলিয়া চীৎকার করিতেছে। মেছুনীরা নানা জাতের মাছ লইয়া বসিয়া আছে, হয় ত একজন ক্রেতা চারি আনার জায়গায় দুই আনা বলিয়াছে, অমনি পালে পালে মেছুনী একেবারে নথ নাড়া দিয়া তাহাকে খাইতে আসিয়াছে। দু একজন মেছুনী এক আধ টান তামাকু টানিতেও ছাড়িতেছে না। এক জায়গায় জনকতক তন্তুবায় মোটা মোটা কাপড় লইয়া বসিয়াছে, এবং ক্রেতাকে "আর দুগণ্ডা পয়সা দিও, আর দুগণ্ডা পয়সা দিও" বলিয়া ডাকিতেছে। খরিদ্দারও "হবে না, হবে না" করিতে করিতে চলিয়াছে। তন্তুবায়গণ "আচ্ছা, নাওসে গো" বলিয়া খরিদ্দারকে ডাকিতেছে এবং নিকটে আসিলে "আর দু'ট পয়সা দিয়ে

যাও” বলিয়া আপ্যায়িত করিয়া খরিদ্দারের কথানুযায়ী মূল্য লইয়াই ছাড়িয়া দিতেছে। হাটের মধ্যে এইরূপ ক্রেতা বিক্রেতার মধ্যে যত দূর সম্ভব, দর কষাকষি চলিতেছে।

আজ মঙ্গলবার। দ্বিপ্রহর। একটুও বাতাস নাই; এমন কি, একটি গাছের পাতাও নড়িতেছে না। স্নানের বেলা হইল, লোকে কিছু ব্যস্ত হইয়া পড়িয়াছে, অনেকেই অল্প কথায় চটিয়া গরম হইয়া উঠিতেছে।

হাটের মাঝখান দিয়া একটি বেশ প্রশস্ত পথ গিয়াছে। এই পথ দিয়া চন্দ্রপুরের বাবুদের একজন সরকার ও একজন হিন্দুস্থানী দ্বারবান চলিয়াছে। হাটটি চন্দ্রপুরের বাবুদের, এই জন্য তাঁহারা প্রতি হাটে তোলা পাইয়া থাকেন। কেহ একটা মৎস্য, কেহ আধ সের আলু, কেহ গোটাকতক কাঁচকলা, আবার কেহ কেহ দুই তিনটি পয়সা দিয়া থাকে। ইহারা সেই তোলা আদায় করিয়া বেড়ায়।

আমাদের ঘোষেদের বাড়ীর মধুসূদন, গায়ে তেল মাখা, গলায় কাঠের মালা, কাঁধে গামছা, হাতে ঝুড়ি, আম্রবৃক্ষের তলায় গিয়া কতকগুলি শাক সবজির দিকে অঙ্গুলি বাড়াইয়া বিক্রেতাকে কহিল—“এ কত করে?”

সে বলিল—“আধ পয়সা।”

মধুসূদন কহিল—“কড়ি আছে?”

সে বলিল—“আছে।”

এই বলিয়া সে অর্দ্ধ পয়সার কড়ি আনিয়া মধুসূদনকে দিল। মধুসূদন তাহাকে একটি পয়সা দিয়া কতকগুলি পুঁইশাক লইয়া চলিল। আজ আহারের ব্যবস্থাটা হইবে ভাল।

এখন বেলা পড়িয়া আসিয়াছে। সূর্য্যের প্রখর জ্যোতি অনেকটা ম্রিয়মাণ হইয়া আসিয়াছে। দু একটি সাদা সাদা মেঘ দূরস্থিত বৃক্ষাবলীর মস্তকের উপরে ঢুলিয়া পড়িতেছে। হাটের অধিকাংশ লোকই গৃহে ফিরিয়া গিয়াছে। দুই চারি জন দোকানদার কত পয়সা পাইয়াছে, তাহাই গণিতেছে। নদীতীরে কেবল একখানি মাত্র নৌকা আছে, আর সমস্ত নৌকা ফিরিয়া গিয়াছে। “বাবুদের রাস্তা” দিয়া মাঝে মাঝে রাখালেরা এক এক পাল গরু চরাইয়া লইয়া যাইতেছে, তাহাদের পশ্চাৎ পশ্চাৎ খুব ধুলা উড়ার ধুম পড়িয়াছে। মাঝে মাঝে এক একটা গাভী হম্বা হম্বা রবে ডাকিতেছে। ঐ দেখ, একটি লোক এখনও গৃহে প্রত্যাগমন করে নাই। নদীতীরে দাঁড়াইয়া আছে।

ক্রমে সন্ধ্যা হইয়া আসিতেছে। অন্ধকারে চারি দিক্ আচ্ছন্ন হইয়া আসিতেছে কিন্তু এখনও একটু একটু আলো আছে। সূর্য্য ডুবিয়া গিয়াছে, নীলিমা তাহার পশ্চাৎ পশ্চাৎ ছুটিয়াছে। পাখীগুলি চারি দিক্ হইতে আসিয়া স্ব স্ব বাসস্থানের দিকে চলিয়াছে।

আকাশের এক বিজন প্রান্তে একটি ক্ষুদ্র তারকা আপন মনে চাহিয়া আছে। লোকটি এই সময়ে আবার হাটে প্রবেশ করিল।

হাট এখন জনশূন্য। সেথায় একটিও জনপ্রাণী নাই। গাছগুলি মস্তক অবনত করিয়া স্থিরভাবে দাঁড়াইয়া আছে। মধ্যে মধ্যে দুএকটি পরিত্যক্ত খড়ের চাল চারটে বাঁশের খুঁটির উপর দাঁড়াইয়া। হাটের মধ্যস্থিত পথটির স্থানে স্থানে দুএকটি শাক সবজির পাতা ডাঁটা ইত্যাদি পড়িয়া রহিয়াছে। লোকটি এই পথ দিয়া বরাবর চলিতেছে।

তাহার হস্তে একটি গামছা রহিয়াছে। সেই গামছায় কতকগুলি ফল মূল বাঁধা আছে। লোকটি ধীরে ধীরে এই পথ দিয়া আসিয়া "বাবুদের রাস্তায়" উপস্থিত হইল।

নগরপ্রান্তে একটি ক্ষুদ্র পর্ণকুটীর। কুটীরের সম্মুখে কতকগুলি গাছপালা রহিয়াছে। এই গাছপালাগুলির এক পার্শ্বে একটি ক্ষুদ্র ডোবা। এই ডোবার দুই চারি হাত তফাতেই কুটীরদ্বার। দ্বারের এক পার্শ্বে গোটাকতক ঘাস আর এক পার্শ্বে গোটাকতক ধানের গাছ গজাইয়াছে। দ্বার দিয়া প্রবেশ করিলে একটু ছোট বারাণ্ডা মতন আছে, বারাণ্ডার এক পার্শ্বে ঢেঁকি। ঘরের মধ্যে কতকগুলি হাঁড়িকুড়ি সাজান রহিয়াছে, কোনও হাঁড়িতে চারিটি চাউল, কোনও হাঁড়িতে চারিটি কলাই, কোনও হাঁড়িতে চারিটি ক্ষুদ ইত্যাদি রহিয়াছে। ঘরের কোণে ইন্দুরের গর্ত্ত। ইন্দুর মহাশয়গণ সুরঙ্গপথ দিয়া আসিয়া কুটীরস্বামীর দানশীলতার পরিচয় লইয়া থাকেন এবং কিচিকিচি করিয়া আশীর্ব্বাদ করিয়া যান। কুটীরস্বামী কলিযুগের লোক, এই জন্য তিনি এরূপ নিঃস্বার্থ উপকারীদিগকে মারিবার চেষ্টায় ফিরিয়া থাকেন। কিন্তু সৌভাগ্যক্রমে কদাচিৎ কৃতকার্য্য হয়েন। এই ঘরের লাগাও আর একটি ঘর আছে। ঘরের উপর হইতে একটি বাঁশ ঝুলিতেছে, সেই বাঁশের পরে কতকগুলি ময়লা কাপড় ঝুলিতেছে। ঘরের এক পার্শ্বে একটি সিন্দুক। তাহার উপরে একখানি মাদুর পড়িয়া আছে। ইহা ভিন্ন সে ঘরে অন্য কোন আসবাব নাই। উঠানের অপর দিকে যে দুএকটি ঘর আছে, তাহারা আরও ক্ষুদ্র, সেই জন্য তাহাদের কথা আর বলিবার প্রয়োজন নাই।

লোকটি কুটীরদ্বারে গিয়া বারকতক "দরজা খোল, দরজা খোল" বলিয়া কাহাকে ডাকিল, দরজা শীঘ্রই খুলিয়া গেল। লোকটি আস্তে আস্তে ভিতরে প্রবেশ করিল।

এক্ষণে বেশ অন্ধকার হইয়াছে। সূর্য্যতেজ একেবারে ডুবিয়া গিয়াছে। অসংখ্য তারকামালা আকাশবক্ষে শোভা পাইতেছে। জোনাকী পোকা এক এক বার টিপ টিপ করিয়া জ্বলিয়া উঠিতেছে। ঝিঁঝিঁ পোকা ঝিঁঝিঁ করিতেছে। লোকটি আপন গৃহে পঁহুছিয়াছে এবং আমরা তাহাকে পঁহুছাইয়া দিয়া গৃহাভিমুখে প্রত্যাগমন করিতেছি।

[ 'বালক,' শ্রাবণ ১২৯২ ]

# বনপ্রান্ত

( ছবি )

বনটি বহুদূরবিস্তৃত নয়, কিন্তু খুব ঘন। স্থানে স্থানে, এমন কি, সূর্য্যালোক পর্য্যন্তও পঁহুছায় না। নানাপ্রকার বড় বড় গাছপালার মধ্যে মধ্যে এক একটি পলাশগাছে লাল লাল ফুল ফুটিয়া রহিয়াছে। ইহা ভিন্ন কোথাও বড় বড় তালগাছ আকাশ ধরিবার জন্য প্রাণপণে চেষ্টা করিতেছে। কোথাও একটি বৃদ্ধ বটবৃক্ষ একটি পুরাতন ভগ্ন প্রাচীরের সহিত সহস্র বন্ধুত্ব-বাঁধনে মিলিত হইয়া প্রাণ ভরিয়া সহস্র বাহুতে কোলাকুলি করিতেছে। কোথাও একটি ক্ষুদ্র বন্যলতা একটি বড় পেয়ারা গাছকে জড়াইয়া উঠিতেছে এবং পেয়ারা গাছটি তাহার সমস্ত ডালপালা সমেত তাহার পানে সস্নেহ দৃষ্টিতে চাহিয়া রহিয়াছে। ক্ষুদ্র ক্ষুদ্র বিচুটি গাছ বড় গাছের ছায়ায় আশ্রয় পাইয়া প্রতাপান্বিত হইয়া উঠিয়াছে। কোন কোন স্থানে একটি বৃক্ষ হইতে আর একটি বৃক্ষ পর্য্যন্ত মাকড়সারা জাল নির্ম্মাণ করিয়াছে। এই সকল গাছপালার মধ্য দিয়া ভাঙ্গা বাঁকাচোরা রাস্তা গিয়াছে।

রাস্তাটি যে বরাবর স্পষ্ট, তাহা নহে। রাস্তার মধ্যে মধ্যে বড় বড় ঘাস জন্মিয়া আশেপাশের ঘাসগুলির সহিত মিশাইয়া গিয়াছে। এই রাস্তা দিয়া বা এই বন দিয়া গরুর গাড়ীটি ক্যাঁচ-কোঁচ করিতে করিতে চলিয়াছে।

সহরের গরুর গাড়ীর মত এ গাড়ী খোলা নহে। দুই চারিটা বাঁশের খিলান মত করা আছে, তাহার পরে একটি কাপড় বিছান। গাড়ীর সম্মুখভাগে গাড়োয়ান একটা চাবুক হস্তে বসিয়া রহিয়াছে এবং আবশ্যক হইলে বা না হইলে সেই চাবুকের বাঁট দিয়া গরুদিগের পৃষ্ঠে মাঝে মাঝে গুঁতা দিতেছে। ইহা বাদে মাঝে মাঝে তাহাদিগকে দুই চারিটি মনুষ্যোচিত গালি এবং অসংখ্য 'হ্যাট্ হুট্' দিবারও বিরাম নাই।

যাইতে যাইতে গাড়ীর সম্মুখে একজন বুড়ী পড়িল। গাড়োয়ান "এই বুড়ী" করিয়া অমনি একটা হাঁক্ দিল। বুড়ী কিঞ্চিৎ সরিয়া গিয়া বিড়বিড় করিতে করিতে কহিল, "আ মর, মিন্সে চোকে কি দেখ্‌তে পাস্ নে! আ মোলো যা।" কিন্তু ইহা বলিয়াও বুড়ীর মনস্তুষ্টি হইল না। বুড়ী আপন মনে প্রায় অর্দ্ধঘণ্টা কাল বক্‌বক্ করিয়া কিঞ্চিৎ সান্ত্বনা পাইল। গাড়োয়ান আর অধিক কিছু না বলিয়া গরুদিগকে এক এক বার লেজমলা দিয়া "হেট্ হুট্" করিতে করিতে চল্লিল।

বেশ বেলা হইয়াছে। সূর্য্যদেব বহুক্ষণ উঠিয়াছেন। তাঁহার উজ্জ্বল রশ্মিগুলি বৃক্ষের পত্রে, কোথাও শ্যামল ঘাসের পরে, কোথাও একটা ভগ্ন প্রাচীরের উপরে বিভক্ত হইয়া

পড়িয়াছে। নীলাকাশের অধিকাংশই শাদা হইয়া আসিয়াছে। সমীরণের শীতলতা কতকটা কমিয়া আসিয়াছে। গরুর গাড়ীটি এই সময়ে বনের প্রান্ত ভাগে আসিয়া দাঁড়োইল।

বনের প্রান্তভাগে একটি প্রকাণ্ড মাঠ। মাঠের ধারে ধারে নালাগুলিতে জল দাঁড়াইয়াছে। সূর্য্যালোক তাহারই মধ্যে ঝিকিমিকি করিয়া উঠিতেছে। কৃষকেরা এখনও কেহ কেহ আসে নাই। এই মাঠের মধ্যে গাড়োয়ান গরু দুইটিকে খুলিয়া দিল।

গরু দুইটি খোলা পাইয়া মনের সাধে ঘাস খাইয়া বেড়াইতে লাগিল। গাড়োয়ান একটা গাছে ঠেস দিয়া মুড়ী চিবাইতে লাগিল। আরোহীরা গাড়ী হইতে নামিয়া কেহ গাছতলায় বসিল, কেহ জল পান করিল, কেহ স্বীয় শরীরে তৈল মর্দ্দন করিতে লাগিল, এবং কেহ কেহ সজোরে এক আধ টান তামাকু টানিয়া অনেকটা ধোঁয়া বাহির করিয়া দিল। যাহা হোক, আরোহীদিগের স্নানাহার শীঘ্রই শেষ হইল এবং সকলে নিদ্রার আয়োজন করিতে লাগিল।

বনের প্রান্তভাগে অধিক গাছপালা না থাকায় কেহ কেহ গাড়ীর মধ্যে শয়ন করিল। দুএকজন বাহিরে শয়ন করিল। গাড়োয়ান প্রায় অর্দ্ধ ঘণ্টা এদিক্ ওদিক্ করিয়া গরু দুইটিকে ধরিল এবং নিজে মাটিতে শয়ন করিল। বলা বাহুল্য যে, শীঘ্রই সকলে নিদ্রামগ্ন হইল।

এখন দ্বিপ্রহর। সূর্য্যের প্রচণ্ড উত্তাপে পৃথিবী তাতিয়া উঠিয়াছে। গাছপালাগুলি গ্রীষ্মের প্রখর তাপে অবসন্ন হইয়া ম্লানমুখে ঘাড় হেঁট করিয়া দাঁড়াইয়া আছে। বাতাস একটুও নাই, সব নিস্তব্ধ। কৃষকেরা মাঠে আপন মনে কাজকর্ম্ম করিতেছে। কেহ স্নান করিতেছে, কেহ পুষ্করিণীতে নামিতেছে, কেহ কাপড় ছাড়িতেছে, কেহ একটি গাছের তলায় বসিয়া ভাত খাইতেছে, কেহ ভাতের গ্রাস মুখে করিয়া একটা ডাঁটা চিবাইতেছে, এবং কেহ ভাত খাইয়া তামাকু টানিতেছে।

মাঠের মধ্যস্থলে একটি অশ্বত্থবৃক্ষ আছে। তাহার তলে বসিয়া একজন কৃষক তাহার ছোট মেয়েটির সঙ্গে গল্প করিতে করিতে ভাত খাইতেছে। মেয়েটি বলিল, “বাবা, আজ চচ্চড়িটা কেমন হয়েছে?”

বাবা। বেশ হয়েছে মা, তুমি আমার মা, যা রাঁধ, তাই কেমন বেশ খেতে হয়।

এই বলিয়া কৃষক কাঁসার ঘটি হইতে ঢক্ঢক্ করিয়া খানিকটা জল পান করিল। জল পান করিয়া কৃষক মেয়েটির নিকট হইতে একটি পান লইয়া খাইল এবং তাহাকে এক ছিলিম তামাকু সাজিতে বলিল। মেয়েটি তৎক্ষণাৎ হুঁকার জল ফিরাইয়া চক্মকি ঠুকিয়া আগুন করিয়া তামাক ঠিক করিল। কৃষক তামাকু টানিতে লাগিল। মেয়েটি স্থানটি

জল দিয়া পরিষ্কার করিয়া ভাতের বাসনকোসনগুলি লইয়া একটি পুষ্করিণীর ধারে গেল এবং বাসনগুলি বেশ করিয়া মাজিয়া ঘষিয়া লইয়া গৃহাভিমুখে প্রত্যাগমন করিল।

মেয়েটি চলিয়া গেলে কৃষক খানিকক্ষণ চুপ করিয়া রহিল, কিন্তু গ্রীষ্মের প্রখরতা-প্রযুক্ত তাহার শীঘ্রই তন্দ্রা আসিল। কৃষক থাকিয়া থাকিয়া এক এক বার ঢুলিতে লাগিল এবং শীঘ্রই নিদ্রাদেবীর অনুগ্রহভাজন হইল।

আমার সেই গরুর গাড়ীটি আবার চলিতে আরম্ভ করিয়াছে।

গাড়ীও চলিয়াছে, বেলাও চলিয়াছে। কিন্তু তাহার চাকার শব্দ নাই, তাহার চলার বিরাম নাই, তাহার যাত্রার শেষ নাই। সে যে সুনীল অনন্ত ক্ষেত্রের মাঝখান দিয়া অবিশ্রাম চলিতেছে; সেই সুনির্ম্মল ক্ষেত্রে তাহার চাকার একটি চিহ্নও পড়ে না, কেবল তাহার চারি দিকে তাহার পথের পার্শ্বে তারা ফুটিয়া উঠে, চাঁদ হাসিয়া চায়, সূর্য্য জাগিয়া উঠে; তাহার চারি দিকে জনকোলাহল, জন্ম মৃত্যু, সংসারের যোঝাযোঝি; কিন্তু সে কোন দিকে ভ্রূক্ষেপ না করিয়া, মুখের উপরে গভীর আচ্ছাদন টানিয়া দিয়া, একাকী নিঃশব্দে মাঝখান দিয়া চলিয়া যাইতেছে। কোথাও বা বীজ বপন করিয়া যাইতেছে, কোথাও বা শস্য কাটিয়া যাইতেছে। কেহ তাহাকে কথা জিজ্ঞাসা করিলে সে কথার উত্তর দেয় না। [ 'বালক', আশ্বিন-কার্ত্তিক ১২৯২ ]

# পুলের ধারে

চাঁদ উঠিয়াছে। পূর্ণচন্দ্র পৃথিবীতে জ্যোৎস্না ঢালিয়া দিতেছে। সহরের বড় বড় বাড়ীগুলি যেন স্নানের পর শুভ্র নববস্ত্র পরিধান করিয়া হাসিতেছে। আর গঙ্গার জলে চন্দ্রকিরণ পড়িয়া তাহাকে কি চমৎকার সাজাইয়াছে। তাহার ছোট ছোট তরঙ্গগুলি যেন এক একটি জ্যোৎস্নার ঢেউ। জলের সঙ্গে যেন গঙ্গার কোনও সম্পর্ক নাই—সবই জ্যোৎস্না। দুই পার্শ্বে বড় বড় জাহাজের মাস্তুলগুলা চাঁদের দিকে দীর্ঘ হাত বাড়াইয়া আছে। মাঝখানে পুলটা যেন একটা বৃহৎ অজগর সর্প পড়িয়া রহিয়াছে—হিমে তাহার শরীর ঠাণ্ডা হইয়া গিয়াছে, নড়িতে চড়িতে পারিতেছে না। রজনী যেন এই পুলটার বুকের পরে তাহার সমস্ত ভর দিয়া স্থির দাঁড়াইয়া আছে। আজ এই পুলের এক ধারে দাঁড়াইয়া স্বর্গ মর্ত্ত্যের মিলনদৃশ্য দেখিতে বড় চমৎকার! পৃথিবীর সহিত চাঁদের স্নেহ মিশিয়াছে, আর পৃথিবীর সন্তানগণের হৃদয়ের প্রেম তাহাতে গিয়া মিলিয়াছে। কি মধুর ভাব! কি মধুর কবিত্ব! আকাশের মেঘগুলি (কেন বলিতে পারি না) মধ্যে মধ্যে চাঁদের মুখের পরে ঢাকা দেয়, পৃথিবী এবং চাঁদের মধ্যে আড়াল করিয়া

দাঁড়ায়। তুইটা দীর্ঘ নিশ্বাস ফেলিয়া তুই ভগ্নী কিয়ৎকালের জন্য অশ্রুভরা চোখে চাহিয়া দাঁড়াইয়া থাকে।

জ্যোৎস্না রাত্রে গঙ্গার ধারে দাঁড়াইলে শ্মশানের মাধুরী কেন মনে উদয় হয়? আমি এই পুলের ধারে দাঁড়াইয়া জ্যোৎস্নায় শ্মশানের চিতাধূম দেখিতেছি। তুমি হয় ত কঙ্কাল মড়ার মাথা দেখিয়া বলিবে যে, ইহাতে আবার মাধুর্য্য কোথায়? কিন্তু শ্মশানদৃশ্যে যে মাধুর্য্য আছে, লোকালয় দৃশ্যেও সেরূপ মাধুর্য্য আছে কি না সন্দেহ। মনে কর দেখি যে, যখন গভীর নিশীতে চতুর্দ্দিকের নিস্তব্ধ ভাবের মধ্যে নিশীথিনীর ঘোর অন্ধকারের আবরণ ভেদ করিয়া "হরি বোল" শব্দের সহিত একটা চিতা শবসমেত পুড়িয়া ভস্ম হইয়া যাইতেছে আর চতুর্দ্দিক্ হইতে সহস্র কঙ্কাল এক ভয়ানক গম্ভীর স্বরে বলিতেছে "আয়"— সমস্ত শ্মশানভূমি তাহার সুদীর্ঘ শুষ্ক বিশাল্ বক্ষ প্রসারিত করিয়া মেদিনীর গভীর অভ্যন্তর হইতে ডাকিতেছে "আয় আয়"—তখন তুমি একলা যদি সেই শ্মশানে বসিয়া থাক, তাহা হইলে তোমার মনে একটি গম্ভীর ভাবের অস্পষ্ট ছায়া পড়ে কি না। সেই যে অস্পষ্ট ভাবের ছায়া পড়ে, তাহাতেই তুমি মাধুর্য্য দেখিতে পাইবে—বালকবালিকার পুতুলখেলা দেখিতে পাইবে। কি মজার খেলা! এই আজ আসিলাম, কাল হাসিলাম, একবার কাঁদিলাম আর এক বৃহৎ সমুদ্রে গা ভাসাইয়া দিলাম। দিয়া কোথায় চলিলাম? কে জানে। সবই যেন খেলা, আবার সবই যেন সত্য। সবই যেন মধুর, আবার সবই যেন ম্লান। সবেতেই যেন গাম্ভীর্য্য, আবার সকলেতেই যেন অট্টহাসি। অভিনয় অভিনয়, এ জগতের সবই অভিনয়—না সব সত্য ঘটনা। অভিনয় কোথায়! সব ছেলেখেলা—না, তাহাও নহে, এ ছেলেখেলা নয়। তবে কি! কিছুই না, আবার সবই। এ যেন একটা মস্ত হাসি, আবার এ যেন একটা মস্ত কান্না। এ কি পাগলামি! না, তাহাও নহে। এই এক মজা—হাস কাঁদ।

* * * *

পুলটার যেন এই কয় ঘণ্টার মধ্যে একটা ভয়ানক পরিবর্ত্তন দেখিতেছি। তাহার উপর দিয়া যেন একটা পরিবর্ত্তনের ঝড় বহিয়া গিয়াছে।—একটা ফরাসী বিপ্লব-গোছ কাণ্ড হইয়া গিয়াছে। তুমি বিশ্বাস করিবে না; বলিবে যে, এ কোন গুলির আড্ডার কথা, আগাগোড়া নেশার ঝোঁকে দেখা। কিন্তু বাস্তবিক তাহা নহে। এ কোন গুলির আড্ডার কথা নহে। জগতের বৃহৎ ইতিহাসের এক জায়গায় খুলিয়া দেখ, আমি যাহা যাহা বলিলাম, সমস্তই দেখিতে পাইবে। শুদ্ধ তাহাই নহে, আমি যে এই এখানে বসিয়া লিখিতেছি—কলমদেবের কমল-চরণে অবিরাম কালি অঞ্জলি দিতেছি, তাহাও সেই বৃহৎ ইতিহাসের পৃষ্ঠায় লেখা আছে। আমার এই লেখার প্রতি অক্ষর সেই ইতিহাসের পৃষ্ঠায় দেখিতে পাইবে। আর

আমার এ লেখার যে আগাগোড়া সব সত্য, তাহারও পরিচয় পাইবে। গভীর নিশীথে চন্দ্রের সেই যে শোভা দেখিয়াছিলাম, এখন আর তাহা নাই। সেই যে প্রেমের মিলন দেখিয়াছি, তাহা এখনও আছে; কিন্তু সে প্রেমের জ্যোতি যেন ম্লান হইয়া গিয়াছে। চাঁদের মুখ যেন শুকাইয়া আসিয়াছে। রজনী উষার ক্রোড়ে মাথা রাখিয়া অগাধ নিদ্রায় মগ্না। তাহার কালো চুলগুলি আলুথালু হইয়া পড়িয়া রহিয়াছে—তাহার মুখের উপর উষার স্নেহদৃষ্টি ও শুভ্র কান্তিচ্ছটা পড়িয়াছে। গঙ্গা নিয়মিত কাজ করিয়া যাইতেছে, কিন্তু সে জ্যোৎস্না নাই। গঙ্গা এখন জলেরই গঙ্গা—জ্যোৎস্নার নয়। এ কি কম বিপ্লব! কোথায় গেল সেই সব আকাশভরা তারা, কোথায় গেল চাঁদ! কোথা হইতে চোখ রাঙাইয়া সূর্য্য উঠিল! আমি পুলের ধারে এই ক'ঘণ্টা দাঁড়াইয়া আছি, ইতিমধ্যে কখন পৃথিবীটা ঘুরিয়া গেছে—আকাশের গ্রহ-তারকারা কে কোথায় সরিয়া গেছে—কেবল আমি আর এই সহস্রচরণবিশিষ্ট হাবড়ার পুল এক জায়গায় খাড়া দাঁড়াইয়া আছি। প্রতি দিনই এক রাত্রির মধ্যে এত বড় বড় বিপ্লব ঘটিয়া যায়, অথচ আমরা তখন কেমন আরামে ঘুমাইয়া থাকি, জানিতেই পাই না, আমাদের সে জন্য কিছু চিন্তা করিতেই হয় না।

পুলের শেষে জনকতক লোক বসিয়া রহিয়াছে। তাহাদের মধ্যে এক জন পরমানন্দে দাড়িতে হাত বুলাইতে বুলাইতে তামাকু টানিতেছে। পাহারাওয়ালা বেচারী নীরবে অনেকক্ষণ দাঁড়াইয়া থাকিয়া ভদ্রলোক গুঁতাইতে না পারার দুঃখে গান ধরিয়াছে। একজন সাহেব দুইটা ঘোড়া লইয়া অস্থির হইয়া পড়িয়াছে। আলো সম্পূর্ণ হয় নাই, কিন্তু আর দেরীও নাই। অসংখ্য মাড়োয়ারি গঙ্গার ধারে বসিয়া বসিয়া "সীতারাম" করিতেছে। আর মধ্যে মধ্যে "শ্রীকৃষ্ণ মুরারি" ও "রাধাকৃষ্ণ" ধ্বনি তাহাদের কর্ণকুহরে গিয়া বজ্রের ন্যায় আঘাত করিতেছে। মাড়োয়ারি স্ত্রীলোকেরা কেহ গানে, কেহ পূজায়, কেহ স্নানে, আর কেহ পাদপ্রক্ষালনে নিযুক্তা। পুরুষেরা কাপড় নিংড়াইতে নিংড়াইতে অনেকে গান করিতেছে, কেহ লাউরূপী ভুঁড়িটি বাহির করিয়া দিয়া মুরুব্বির ভাবে বসিয়া রহিয়াছে, কেহ উপবীত পরিষ্কার করিতে করিতে স্নান করিতেছে,-আর কেহ কেহ ( বলিতে সাহস হয় না ) গাঁট কাটিবার সহজ উপায়ের বিষয়ে চিন্তামগ্ন রহিয়াছেন। পাণ্ডারা গঙ্গার ঘাটে যেন ভারি পরিচিত, এই ভাবেই অনেকের সহিত কথাবার্ত্তা কহিতেছে। টাঁকশালের ধারে সারি সারি গাছগুলির বড় শোভা হইয়াছে। একটা ঘাটের পার্শ্বে গরুর গাড়ীর গাড়োয়ানদিগের মহাসভা বসিয়াছে। নদীর ধারে বিশ ত্রিশখানা নৌকা চক্ষু মুদিয়া বসিয়া আছে। গঙ্গার ধারে মালগাড়ীর জন্য যে রেলপথ আছে, তাহার উপরে একটা এঞ্জিন ফোঁস্ ফাঁস্ করিতে করিতে যাইতেছে আর আসিতেছে। একজন দ্বারবান এক অপ্রয়োজনীয় লাঠনের বোঝা বহিয়া এদিক্ ওদিক্ ঘুরিতেছে। একটা রোগা

খিট্‌খিটেগোছের খোট্টা আর এক জনকে বলিতেছে, "আরে মৎ যাও, রেল আতা হ্যায়।" সে "কাঁহা" বলিয়া তাহার ক্ষীণকণ্ঠে যতদূর সাধ্য, এক চীৎকার ছাড়িয়া আপনাকে পরম বীরপুরুষ বলিয়া মনে করিতেছে। টাঁকশালের উত্তর-পুর্ব্ব কোণে দুইটা পাহারাওয়ালা এক জায়গায় জড় হইয়া ষোল আনা দন্তের ছটা বাহির করিয়া হাস্যরস আস্বাদনে নিযুক্ত। তাহাদের নিকটেই একজন খালাসী গাদাখানেক কয়লা লইয়া অগ্নিশর্ম্মাকে চটাইবার চেষ্টা করিতেছে। রাস্তার এ ধারে একজন সন্ন্যাসী আগুন জ্বালিয়া বসিয়া আছে। এবং লোকের কাছে নিজের পরম সাধুভাব জানাইতে কিঞ্চিৎ অধিক মাত্রায় ব্যস্ত হইয়া পড়িয়াছে। পথের ধারে একটা বাড়ীতে "জয় গোবিন্দ" ইত্যাদি গান হইতেছে। আর রতন সরকারের পথে দুই জন লোক ঝগড়া করিতে করিতে চলিয়াছে। ঝগড়া মুখে মুখেই চলিয়াছে—বাঙ্গালীর হাতে পক্ষাঘাত। মনে মনে বকিতে বকিতে কোথায় আসিলাম। এ যে দেখি, আমাদেরই সেই বাড়ী—যে বাড়ীর প্রতি ইটকাঠের সহিত আমাদের কত দিনের স্নেহ প্রেম ভক্তির যোগ আছে। ইহার পুরাতন দেয়ালের ফাটলগুলিও মনে হয়, যেন অতীতের স্বহস্তে লিখিত সোনার অক্ষর। গলির মোড়েতেই দেখি না একখানা বেরুশ গাড়ী রাস্তা জুড়িয়া দাঁড়াইয়া আছে। গাড়ীর আড়াল ছাড়াইতেই বাড়ীর সমস্ত মুক্ত দ্বারগুলি হইতে যেন শত স্রোতে প্রেমের সম্ভাষণ আসিয়া আমাকে টানিয়া লইল। সে প্রেমের মাধুরী কি বলিব! তাহার জ্যোতিতে আমার মুখমণ্ডল জ্যোতিষ্মান্ হইয়া উঠিল, তাহার হাসিতে আমার হাসি মিলাইয়া গেল। সমস্ত জগৎ যেন আমার সঙ্গে সঙ্গে আমাদের বাড়ীর মধ্যে প্রবেশ করিয়া ইহার ছাতে দেয়ালে আশে পাশে অদৃশ্য হইয়া মিশিয়া গেল, বাড়ীর বাহিরে আর কিছু বাকী রহিল না। [ 'বালক,' ফাল্গুন ১২৯২ ]

## সন্ধ্যা

গিয়েছে ডুবিয়া রবি,
জগত সেজেছে কবি,
মধুর সুকণ্ঠ ল'য়ে গাহিছে অমৃত গান ;
সাঁঝের অবশ কায়,
তাপিত দক্ষিণা বায়
শুনি সেই মহাগান শীতল করিছে প্রাণ।
ধীরি ধীরি তারাগুলি
আসিতেছে আঁখি মেলি
জগতের মহাগানে মিলাইতে নিজ তান।

চন্দ্রমার হাসি মুখ,
সেথা আর নাহি দুখ,
আনন্দে উঠেছে মাতি আর মুখ নাহি ম্লান।
গগনের নীল কোলে
ভেসে ভেসে যায় চ'লে
শাদা শাদা মেঘগুলি "চাঁদ আয় আয়" বোলে।
চুমিয়া চাঁদের মুখ
পাসরিয়া সব দুখ
চুমটী ফিরিয়ে নিয়ে হেসে হেসে যায় চ'লে।
আকাশ সিন্দূর কায়া
ধরণীতে রাঙা ছায়া
রাঙা সুত্রে ধরা যেন মিলেছে নীলিমা সনে।
প্রণয়ের সুখে ভোর,
ছেয়ে আসে ঘুম ঘোর,
রাঙা মেঘ নেমে আসে ধরণীর কালো বনে।
প্রেম-সুধা পিপাসায়
গৃহ পানে সবে যায়
ভাই ভাই খেলা করে ভাই ভাই হাসে খেলে।
মাতিয়াছে আলিঙ্গনে
গানে গানে প্রাণে প্রাণে
রাগিণী গলিয়া গিয়া মিলায় রাগের কোলে।

[ 'বালক,' ফাল্গুন ১২৯২ ]

# মিলন

( বালকের রচনা )

জগতের প্রত্যেক বস্তুর মধ্যে একটা মজ্জাগত মিলন আছে। প্রতি বড় বড় জিনিষের মধ্যে একটি মিলন আছে আর প্রতি ছোট খাট জিনিষের মধ্যেও একটি মিলন আছে। পৃথিবীর সহিত চন্দ্রের একটা মিলন আছে আবার পৃথিবীর সন্তানেরও তাহার সঙ্গে একটা

মিলন ভাব আছে। যখন চন্দ্রের প্রেমের হাসির উজ্জ্বল অথচ মধুর রশ্মিগুলি পৃথিবীর বক্ষে প্রতিবিম্বিত হইয়া আবার চন্দ্রে গিয়া পঁহুছায় আর তাহার সঙ্গে গঙ্গার প্রেমের হাসি নৌকার প্রেমে প্রতিবিম্বিত হইয়া পৃথিবীর প্রেমের একটি ফোঁটা হইয়া গিয়া চাঁদের প্রেমের সহিত গাঢ় আলিঙ্গন করে, তখনই বুঝা যায় যে জগতে প্রেমের কিরূপ মিলন, অগাধপ্রেমের সহিত কণা প্রেমের কি মধুর সম্বন্ধ। আরও খুঁটাইয়া দেখিতে গেলে আরও মধুর ভাব দেখিতে পাইবে। এই প্রেমের মধ্যে সহস্র প্রেমকণা ভাসিতেছে। এইরূপে ক্রমে দেখিবে যে অসংখ্য প্রেমকণা অসংখ্য প্রেমসমুদ্রে মিলাইয়া গিয়া মধুরে মধুর মিশাইতেছে।

জ্যোৎস্না রাত্রে যদি নদীতীরে দাঁড়াইয়া থাকা যায়, আকাশের নিবিড় নীলিমার মাঝে চাঁদের মুখের পানে এক এক বার চাহিয়া দেখা যায়, তাহা হইলে জগতের অনন্ত প্রেমের কিরূপ মিলন, তাহার কতকটা আভাস পাওয়া যাইতে পারে। তুমি যদি খানিক ক্ষণ চাঁদের দিকে একমনে চাহিয়া দেখ, তাহা হইলে দেখিতে পাইবে যে, চাঁদ তাহার সহস্র কিরণ-হস্ত বাড়াইয়া দিয়া তোমাকে—শুদ্ধ তোমাকে কেন, সমস্ত পৃথিবীকে "কোলে আয়" বলিয়া ডাকিতেছে। জগতে যদি প্রেমের মিলন না থাকিত, প্রেমের উৎস না থাকিত, তাহা হইলে পৃথিবীর সন্তানকে কি কখনও চাঁদ স্নেহের চক্ষে, প্রেমের চক্ষে দেখিতে পারিত। আরও দেখ, সে সময়ে তোমার হয় ত চাঁদের কোলে যাইতে ইচ্ছা হইবে, তথাপি যাইতে পারিবে না। কেন পারিবে না? জগতে প্রেমের মিলন আছে, আকর্ষণী শক্তি আছে, তাই পারিবে না। চাঁদ তোমাকে প্রেমভরে স্নেহভরে ডাকিতেছে বটে, কিন্তু পৃথিবীও তোমাকে তাহার প্রেমে আবদ্ধ করিয়া রাখিয়াছে। অনেক সময় আমরা পৃথিবীর স্নেহের গভীর তল স্পর্শ করিতে পারি না। মায়ের গভীর ভালবাসা হৃদয়ঙ্গম করিতে পারি না। সন্তান হইলেই যদি মায়ের গভীর ভালবাসা বুঝিতে পারিত তাহা হইলে মিঠাইএর লোভে ছোট ছেলে ভুলিত না। কিন্তু সকলে বুঝে কি? এ স্নেহের গভীর জলে সকলে ডুবিতে পারে কি? সকলের সে ক্ষমতা কোথায়? সে মহত্ত্ব কোথায়? এই জন্য অনেক সময় আমরা পৃথিবীর স্নেহ প্রেম ভাল রকম না বুঝিয়া চাঁদে যাইতে, হেথা যাইতে, সেথা যাইতে চেষ্টা করি। কিন্তু পৃথিবী নাকি আমাদিগকে তাহার প্রেমে বিষম জোরে বাঁধিয়া রাখিয়াছে; তাই যাইতে পারি না—খানিক পরে আবার পৃথিবীর প্রেমের গভীরতা বুঝিতে পারিয়া নিরস্ত হই। এইরূপ জগতের প্রতি অণু পরমাণু পর্য্যন্ত প্রেমের বন্ধনে বাঁধা আছে, কেহ কাহাকেও ছাড়িয়া থাকিতে পারে না।

গঙ্গা যমুনা উভয়েই হিমালয়ের কন্যা, কিন্তু ভিন্ন পাত্রে সমর্পিতা, সুতরাং উভয়ের মধ্যে সাক্ষাৎ হওয়া একপ্রকার অসম্ভব। কিন্তু প্রেমের এমনি মিলন, হৃদয়ের যথার্থ

ভালবাসার এমনি মিলন যে, যমুনা গঙ্গাকে ছাড়িয়া থাকিতে পারিল না—সে গঙ্গাতে আসিয়া মিশিল, দুই ভগিনী একত্র হইল। আবার দেখ, কিছু দূর বহিয়া আসিয়া আসিয়া গঙ্গার কত সন্তান সন্ততি হইল। তাহারা এ এদিকে, ও সে দিকে করিয়া বিচ্ছিন্ন হইল—পরস্পরকে ছাড়িয়া চলিল। তুমি বলিবে এ দৃশ্য বড় কঠোর—এ দৃশ্যে বড় নিষ্ঠুর ভাব বড় সঙ্কীর্ণতা, জগৎ যদি প্রেমময় হয় তাহা হইলে জগতে এরূপ দৃশ্য থাকিতে পারে না, ইহাতে প্রেমের মাধুরী একটুও নাই। কিন্তু বাস্তবিক তাহা নহে এ দৃশ্যে অতিশয় মাধুর্য্য আছে, প্রেমের কোমল ভাব আছে, উদার ভাবের পরিচয় আছে। মুরশিদাবাদে আসিয়া তাহারা কেন বিচ্ছিন্ন হইল, একত্র কেন রহিল না? ইহার কারণ তাহারা উদারতার ভাণ জানে না, উদারতার মধ্যেও যে সঙ্কীর্ণতা করিতে হয় তাহা তাহারা জানে না। তুমি একটা ছোট কার্য্যে হাত দিতে রাজি নহ কারণ তোমার মনে সঙ্কীর্ণতা বিদ্যমান। তুমি চাহ যে কিসে একটা মস্ত নামওয়ালা কাজ করিব, কাজ যত হোক্ না হোক্ নাম হইবে, উদারতার কার্য্য কর না কর বারকতক উদারতা উচ্চারণে তোমার জিহ্বার ব্যায়ামটা করিতে পারিবে। ইহাদের সে উদ্দেশ্য নহে, পৃথিবীর উপকার করিতে ইহারা বিচ্ছিন্ন হইয়া পড়িয়াছে—কার্য্য শেষ হইলেই আবার একত্র মিলিত হইবে। সমুদ্রের ধারে গিয়া ইহাদের কার্য্য শেষ হইয়াছে, ইহারা সমুদ্রের কোলে মিলিত হইয়াছে। হৃদয়ের অন্তস্তলে যথার্থ প্রেমের বীজ না থাকিলে এরূপে মিলিত হইতে পারে না। জগতের প্রতি ছোট বড় জিনিসের মধ্যেই এইরূপ অল্পবিস্তর প্রেমের ছটা দেখিতে পাওয়া যায়, প্রেমের মিলনের চমৎকার মাধুর্য্য অনুভব করিতে পারা যায়। এই প্রেম আছে বলিয়াই জগৎ টিকিয়া আছে, নয় ত সে নিতান্ত মরুভূমি বা শ্মশানের ন্যায় হইত। [ 'ভারতী ও বালক,' বৈশাখ ১২৯৩ ]

## সন্ধ্যা

সন্ধ্যার লজ্জাশীলা তারকাগুলি যখন লজ্জাবনত মুখে আকাশের কোলে বাহির হয়, তখন ছাদের উপর দাঁড়াইয়া অনন্তের বিমল সৌন্দর্য্যের মুখচ্ছবি ভাবিতে কি আনন্দ! —তখন জগতের বিশালতা অনুভব করিতে কেমন ভাল লাগে! এই বিশাল সৌন্দর্য্যের কবিত্বের ছায়ায় আমাদের প্রাণ মন ঢাকিয়া যায়, আমাদের হৃদয়ের স্তরে স্তরে এ জগতের সৌন্দর্য্য বসিয়া যায়। সন্ধ্যার আধো আধো অন্ধকারের মধ্য দিয়া আমাদের প্রাণে ভাবের শত সহস্র হিল্লোল আসিয়া আঘাত করে এবং সংসারের সমস্ত কোলাহল ভাসাইয়া লইয়া গিয়া আমাদের প্রাণের মধ্যে শান্তি স্থাপন করে। সন্ধ্যার সুকোমল ছায়ায় আমাদের

প্রাণ শীতল হইয়া যায়। এই জন্য সন্ধ্যার ছায়া আমাদিগের অত ভাল লাগে—তাই আমরা সন্ধ্যার সময় জগতের সৌন্দর্য্য ও কবিত্ব বেশ অনুভব করিতে পারি।

এই বিশ্বজগতের প্রতি স্তরে স্তরে কবিত্ব মাখান। চরাচর শত সহস্র কবিতার সংগ্রহ। চন্দ্র সূর্য্য তারকারা একেকটি কবিতা। এই বিশ্বজগৎ এই সকল ক্ষুদ্র ক্ষুদ্র কবিতার মালা। শত সহস্র উজ্জ্বল তারকাবলী এই মালায় গ্রথিত হইয়া শোভা পাইতেছে—কত শত চন্দ্র সূর্য্য এই মালার মধ্যে ফুল আকারে বিরাজ করিতেছে। সৌন্দর্য্যের সূত্রেই চন্দ্রতারকাবলী গাঁথা রহিয়াছে। সমস্ত দিবস মালাটির তেমন সুগন্ধ থাকে না। সন্ধ্যায় তাহার সুগন্ধ বিকশিত হয়—তাহার হাসি ফুটিয়া উঠে। সন্ধ্যার রক্তিমচ্ছটায় মালাটি হাসিতে থাকে। মনুষ্য হাসি ভাল বাসে, সুগন্ধও সে চায়। তাই সে সন্ধ্যার কোলে বসিতে চায়—তাই সে সন্ধ্যার মুখে চুম্বন করিতে ভাল বাসে। সন্ধ্যা তাহার হৃদয়ের ধন। সন্ধ্যায় সে ভাবুক।

মেঘশূন্য নির্ম্মল আকাশের তলে সন্ধ্যায় বসিয়া থাকিতে কি আরাম! আমাদের হৃদয়ের সমস্ত মালিন্য দূর হইয়া গিয়া সেও যেন আকাশের মত নির্ম্মল হয়। আমাদের প্রাণ আনন্দে উথলিয়া উঠে—মনে হয়, সাঁঝের তারার সহিত মিলাইয়া এক হইয়া যাই। সন্ধ্যা আমাদিগের মনের সঙ্গে খেলা করিতে বড় ভাল বাসে। সে মানবহৃদয়ে নানা রকম খেলার ভাব তুলিয়া দেয়, কিন্তু তাহার সকল খেলাগুলিই গাম্ভীর্য্যমাখা—তাহার খেলায় গাম্ভীর্য্যের মধ্য দিয়া যেন ফুটফুটে হাসি দেখা দিতেছে। হাসি সুন্দর, কিন্তু নিতান্ত ফেক্‌ফেকে হাসির সৌন্দর্য্য নাই। যে হাসি গাম্ভীর্য্যের মধ্য হইতে ফুটিয়া বাহির হয়, তাহাই যথার্থ সুন্দর। এই কারণে সন্ধ্যার খেলা বড় সুন্দর; কেন না, তাহার হাসি গাম্ভীর্য্যের মধ্য হইতে বিকাশিত হইতেছে। এইরূপ সুন্দর হাসির আধার বলিয়াই সন্ধ্যা মানুষের প্রিয়।

সমস্ত গগন নীল। কেবল দূরে দূরে এক একটি শুভ্র মেঘের টুকরা ধীরে ধীরে ভাসিয়া বেড়াইতেছে। সন্ধ্যার এই দৃশ্যে কি গম্ভীর ভাব। কি মধুর হাসি। মেঘগুলি যেন নীলিমার চাপা ঠোটের এক একটি হাসির টুকরা। তাহারা যেন চাপা থাকিতে না পারিয়া ফুটিয়া উঠিয়াছে। সন্ধ্যা এই হাসিগুলিকে সাজাইয়া দেয়—তাহাদের সৌন্দর্য্যকে আরও সুন্দর করিয়া তুলে। সন্ধ্যার আশ্রয়ে এই হাসিগুলি ফুটিয়া উঠে। তাই সন্ধ্যার এত গৌরব—তাই সন্ধ্যার সময় জগতের সৌন্দর্য্য দেখিবার উপযুক্ত সময়—তাই সন্ধ্যার প্রাণ কবিত্বমাখা।

আবার সন্ধ্যার আধো আধো অন্ধকারের মধ্য দিয়া যখন সূর্য্যের সিন্দুর বর্ণ পদচিহ্ন-সকল আকাশের অবারিত নীলিমার একপ্রান্তে চন্দ্রের শুভ্র হাসিতে জ্যোতিষ্মান্ হইয়া

হাসিতে থাকে তখন আকাশের কি চমৎকার শোভা! সন্ধ্যা না হইলে এ শোভা কেহ ফুটাইতে পারে না তাই সন্ধ্যা কবি।

সন্ধ্যায় আমাদের হৃদয়তন্ত্রী নাচিয়া উঠে—হাসির আলোকে প্রাণ ভরিয়া যায়। চারি দিকের কবিত্বের মধ্যে থাকিতে থাকিতে আমরাও যেন কতকটা কবি হইয়া পড়ি—আমাদের নিতান্ত অসাড় প্রাণেও যেন সন্ধ্যায় কবিত্বের হিল্লোল উথলিয়া উঠে। আমরা সমস্ত দিবস সংসারের কীট হইয়া শত সহস্র কোলাহলের বোঝা বহন করিয়া সন্ধ্যায় বিশ্রাম করিতে থাকি। আমাদের ক্লান্ত অবসন্ন পরাণকে শান্তির পথে অগ্রসর করিতে থাকি। সংসারের বাহ্য চাকচিক্যে আমাদের ঝলসিত চক্ষু সন্ধ্যার সময়ে যেন আবার তাহার পূর্ব্বদৃষ্টি লাভ করে। সমস্ত দিন আমরা কৃত্রিমতার মধ্যে থাকিয়া সন্ধ্যার সময় প্রকৃতির পানে ফিরিয়া চাই। সন্ধ্যায় আমরা প্রকৃতির সন্তান—সমস্ত দিন আমরা কৃত্রিমতার দাস।

আমরা প্রকৃতির সন্তান হইয়াও সংসারের কুটিলতার মধ্যে থাকিতে থাকিতে প্রকৃতিকে ছাড়িয়া অনেক দূরে চলিয়া যাই। চব্বিশ ঘণ্টা কৃত্রিমতার সঙ্গে বাস করিতে করিতে আমাদের আচার ব্যবহার প্রকৃতির অনুযায়ী না হইয়া প্রায় কৃত্রিমতার অনুযায়ী হয়। সন্ধ্যার ছায়ায় যেন আমাদের কৃত্রিম ভাব ঢাকা পড়িয়া যায়—কৃত্রিমতা দূরে চলিয়া যায়। সন্ধ্যা আমাদিগকে প্রকৃতির নিকটে লইয়া আসে, আমাদের হৃদয়কে কতকটা প্রাকৃতিক ভাবে গঠিত করিয়া তুলে। প্রকৃতি সত্য। সুতরাং সন্ধ্যা আমাদিগকে সত্যের পথে লইয়া যায়—আমাদের প্রাণের মধ্যে সত্য ঢালিতে থাকে। সন্ধ্যা আমাদিগকে কিঞ্চিৎ সরল করিয়া তুলে, নিতান্ত কুটিলতা হইতে একটু দূরে লইয়া যায়।

সন্ধ্যা প্রেমের মিলনস্থান। সন্ধ্যায় জগতের প্রেম বেশ ফুটিয়া উঠে—সাঁঝের আলোকে তাহার পরিস্ফুট বিকাশ দেখিতে পাওয়া যায়। সন্ধ্যা প্রেমের হাসি। সন্ধ্যা না হইলে প্রেমের হাসি ভাল দেখা যায় না—জগতের সৌন্দর্য্যের তেমন বিকাশ হয় না। সন্ধ্যার হাসিতে কত ফুল ফুটে—তাহারা আবার কত প্রেম ছড়ায়। এইরূপ সন্ধ্যাকালে চারি দিকে প্রেম ফুটিয়া উঠে—চারি দিকে সৌন্দর্য্য বিকশিত হয়। সন্ধ্যা প্রেম বিলায়—আমাদের হৃদয়ে প্রেম ফুটাইয়া দেয়। তাই সন্ধ্যা প্রেমিক।

গাছেদের মাথায় সন্ধ্যার সময় যখন সূর্য্যের সোনালী রশ্মিগুলি খেলা করিতে থাকে—গাছেদের কোমল পত্রে বসিয়া দুলিতে থাকে, তখন প্রেমের কি চমৎকার হাসি দেখিতে পাওয়া যায়! তখন মনে হয় যেন চরাচর চরাচরের প্রেমে ঢলঢল—প্রত্যেক বস্তু প্রত্যেক বস্তুর প্রেমে টলমল। তখন মনে হয়, বিশ্বসংসারে প্রেমের তরঙ্গ উঠিয়াছে—জগৎ প্রেমে গলিয়াছে, প্রেমের হিল্লোলে জগতের প্রাণের হিল্লোল মিলিয়াছে। তখন সন্ধ্যাকে প্রকৃত প্রেমিক—প্রেমের প্রকৃত শিক্ষয়িত্রী বলিয়া মনে হয়।

সন্ধ্যা আমাদিগকে সসীম হইতে অসীমের পানে লইয়া যাইতে চায়—অসীমের পানে যাইবার জন্য আমাদিগকে পথ দেখাইয়া দেয়। সসীম সৌন্দর্য্যে নিতান্ত মুগ্ধ না হইয়া সন্ধ্যা আমাদিগকে অসীম সৌন্দর্য্যের পানে ফিরিয়া চাহিতে বলে। সন্ধ্যা অসীমের ভাব কতকটা প্রকাশ করে। অসীমের সামান্যতা সন্ধ্যা আমাদিগকে স্পষ্ট বুঝাইয়া দেয়। সন্ধ্যা আমাদিগের হৃদয়-দ্বার খুলিয়া রাখিতে পরামর্শ দেয়। সে বলে যে, দ্বার রুদ্ধ করিয়া নিজের উন্নতির পথ রুদ্ধ করিও না। সীমাবদ্ধ সাম্প্রদায়িক ভাবের মধ্যে আমাদিগের মন প্রাণ আবদ্ধ করিতে সন্ধ্যা সহজে দিতে চাহে না। আমাদের সম্মুখে অসীম ভাব আনিয়া দিয়া সে আমাদের প্রাণের দ্বার খুলিয়া দেয়। আমাদের প্রাণের বদ্ধ হাওয়া বাহির হইয়া যায়।

সন্ধ্যা প্রেমিক—সন্ধ্যা কবি। জগতে সন্ধ্যা প্রেম বিলায়—জগতে সে সৌন্দর্য্য বিকশিত করিয়া দেয়। কবি না হইলে কবিত্ব প্রকাশ করিতে পারে না। সন্ধ্যা কবি; তাই সে জগতের কবিত্ব বুঝাইতে কতকটা সক্ষম হয়। কবিত্ব সীমাবদ্ধ হইতে পারে না—তাহাতে তাহার শ্রী নষ্ট হইয়া যায়। সন্ধ্যায় আমরা জগতের যে কবিত্ব দেখি, তাহার মধ্যে কোথাও বদ্ধ ভাব দেখি না। সন্ধ্যার কবিত্ব এই জন্য বড়ই সুন্দর—সন্ধ্যার প্রাণ এই জন্য প্রেমপূর্ণ। সন্ধ্যায় আমরা দেখি ও বেশ বুঝিতে পারি যে,

"ছন্দে উঠিছে তারকা
ছন্দে কনক রবি উদিছে।" [ 'ভারতী ও বালক,' আষাঢ় ১২৯৩ ]

## উষা ও সন্ধ্যা

মিলনদৃশ্য বড় চমৎকার। বিশেষতঃ দুইটি বিপরীত বস্তুর মিলন অতি সুন্দর। দুইটি জিনিসেরই সৌন্দর্য্যটুকু ফুটিয়া উঠে। বৈষম্যের মধ্যে সাম্য বিরাজ করে। আলো আর অন্ধকার দুইটি বিভিন্ন বস্তু। দুইটি পরস্পরের ঠিক বিপরীত। উষায় ও সন্ধ্যায় এই দুই জিনিসের মিলন দেখিতে পাওয়া যায়।

বেশ ভূষাতেও সন্ধ্যা ও উষার মধ্যে কেমন একটা ঐক্য আছে। উষা সিন্দুর পরে—সন্ধ্যাও সিন্দুর পরে। উষার রক্তিম অধরে হাসি উথলিয়া উঠে—সন্ধ্যারও রক্তিম অধরে হাসি মাখান। কিন্তু উভয়ের হাসি যেন এক না। দুই জনের হাসি দুই রকমের। একজনের হাসি কতকটা যেন বালিকার মত। উষা বালিকা। উষাকে দেখিলে মনে হয়, যেন আলুথালু চুলে সে লাফালাফি করিয়া বেড়াইতেছে। সন্ধ্যার যেন কিছু গম্ভীর হাসি। উষাপেক্ষা সন্ধ্যা যেন জগতের সুখ দুঃখ বুঝে বলিয়া মনে হয়। উষা ছোট মেয়ে।

ফুল তুলিয়া লাফালাফি করিয়া বেড়াইতে সে পটু। তাহার যেন ঐ কাজ! সন্ধ্যা যুবতী—উষার মত নিতান্ত ছোট মেয়ে নয়। সে সংসারের কাজ কর্ম্ম সারিয়া দু'দণ্ড ছাতে আসিয়া বসে। আবার খানিক পরে ধীরে ধীরে গৃহে ফিরিয়া যায়। সন্ধ্যার সিন্দুররাগে সন্ধ্যাকে সধবা বলিয়া মনে হয়। উষার সিন্দুররাগ দেখিলে মনে হয়, উষা এখনও কুমারী। যেন দিদির কৌটা হইতে খানিকটা সিন্দুর লইয়া পরিয়াছে।

উষা বসন্তের গালভরা হাসির টুকরার মত ছুটাছুটি করিয়া আসে, ছুটাছুটি করিয়া যায়। সে জগৎকে মালা গাঁথিয়া পরাইবার জন্য আঁচল ভরিয়া কত ফুল লইয়া আসে—নিঃসঙ্কোচে টুপ্‌টাপ্ করিয়া ফুল পাড়িয়া আঁচল ভরিয়া ফেলে। সন্ধ্যার সহসা ফুলগুলি তুলিতে কেমন সঙ্কোচ বোধ হয়। শুভ্র হাসির মত প্রাণের মত স্বর্গের ফুলগুলিকে সে কেমন করিয়া তুলিবে—কেমন করিয়া তাহাদিগকে স্বর্গের শান্তি হইতে মর্ত্ত্যের কোলাহলে লইয়া আসিবে! কিন্তু ফুলেরা দুটি বোনকে বড় ভালবাসে। দুটি বোনের কাছে থাকিতে পারিলে তাহারা আর কিছুই চাহে না। উষা তাহাদের লইয়া খেলা করে বলিয়া তাহাদের কত আনন্দ, সন্ধ্যাকেও তাহারা প্রাণের মত ভালবাসে। সন্ধ্যা পাছে মর্ত্ত্যের কোলাহলে তাহাদের স্বর্গের শান্তি ডুবিয়া যায়, এই ভাবিয়া তাহাদিগকে সহজে আনিতে চাহে না। কিন্তু তাহারা সন্ধ্যার সঙ্গে না আসিয়া থাকিতে পারে না। সন্ধ্যা কাজে কাজেই অতি সন্তর্পণে তাহাদিগকে লইয়া আসে।

উষাকে আমরা স্নেহ করি। সে প্রত্যহ আমার বিছানার পার্শ্বে আসিয়া দাঁড়ায়—তাহার কচি কচি হাত দুখানি দিয়া আমাকে ঠেলিয়া উঠাইয়া দেয়। আমার ঘুম ভাঙ্গিলেই উষা ক্রমে ক্রমে সরিয়া যায়। অনেক ক্ষণ ধরিয়া ডাকাডাকি করিলেও সে দিন আর ফিরে না।

সন্ধ্যা যেন কতকটা আমাদিগের সুখ দুঃখের কথা বুঝে, সন্ধ্যার সঙ্গে আমরা কত কি সাংসারিক কথাবার্ত্তা কই। জীবনটার কথা সন্ধ্যার সময় মনে পড়িয়া যায়। জীবনটা কি রকমে কাটিবে, জীবনের দশা কি হইবে, ইত্যাদি বিষয়ে সন্ধ্যার সঙ্গে অনেক কথাবার্ত্তা হয়। সন্ধ্যা আমাকে অনেক উপদেশ দেয়—জীবন, সংসারের বিষয় অনেক শিক্ষা দেয়। সন্ধ্যা সংসারের সব বেশ বুঝে। সে বলে যে, সংসারে থাক, কিন্তু সংসারেই থাকিও না। সন্ধ্যার সময়টা এই রকমেই কাটিয়া যায়।

উষা সন্ধ্যার ছোট বোন। সন্ধ্যা ঘরকন্না দেখে, উষা খায় দায়, হাসে খেলে। সন্ধ্যা ঘরে ফিরিয়া গিয়া উষার মুখে একটি স্নেহের চুম খায়। প্রত্যহ উষা আসিবার সময় সন্ধ্যা তাহার গায়ে মাথায় ছোট ছোট সাদা সাদা ফুল দিয়া সাজাইয়া দেয়।

সন্ধ্যা গোঁলাপ ফুল—তাহার হাসিখানি গোলাপের মত ; উষা শিউলী ফুল—তাহার হাসিটি শিউলির মত। [ 'ভারতী ও বালক,' ভাদ্র ১২৯৩ ]

## অশ্রুজল

ডুবে আছি স্বপনের কোলে
ছায়াময় জগৎ সংসার,
একা আসি একা যাই চ'লে
কেহ নাই কথাটি কবার।

জীবনের মহান্ সম্বল
দু ফোঁটা নীরব অশ্রুজল,
ফোটে তাহে ফুল শত শত
জগতে বিলা'তে পরিমল।

আশা শুয়ে নিরাশার ছায়ে,
হাসি লেগে শ্মশানের গায়ে,
থেকে থেকে হুহু করে মন
অনন্তে মিলায়ে যেতে চায়।

চাহে না সে পৃথিবীর সুখ
সংসারের মোহ কোলাহল,
ডুবে আছে স্বপনের কোলে
অশ্রুজল মহান্ সম্বল।

মরমের ছিঁড়ে গেছে তার
হৃদয়ের থেমে গেছে গান,
অশ্রুজলে ফুটে উঠে হাসি
তাহাতেই জুড়াই এ প্রাণ।

আয় হৃদে আয় অশ্রুজল
শ্মশানে বিলা রে পরিমল,
তুই বিনে ফুটে না যে হাসি
তুই মোর মহান্ সম্বল।

[ 'ভারতী ও বালক,' কার্ত্তিক ১২৯৩ ]

# যাত্রা

ভোরের বেলার বাঁশীর স্বর শুনিয়া কলিকাতা হইতে যাত্রা করিয়াছি। অস্ফুট সূর্য্যকিরণে সেই বাঁশীর স্বরের উপর একটি মাধুরী ফুটিয়া উঠিয়াছে। এত দিন শুধু লোকের মনে একটা অস্থির আশা মাত্র ছিল, এখন সেই আশা সপ্তমীর উষালোকে প্রথম বিভাসিত হইল। এ নিরাশার দেশে লোকের প্রাণ খুলিয়া আশা করিবার যো নাই—মুহূর্ত্তে প্রাণের আশা শুকাইয়া যাইতে পারে। আশা করিবারও আমাদের ক্ষেত্র সঙ্কীর্ণ। আমাদের আশাপূর্ণ ভাবের মধ্যে একটা নৈরাশ্য—একটা মরীচিকা। বাঙ্গালী হৃদয়ের উদারতায় ম্যালেরিয়াক্রান্ত হইয়া ক্ষুদ্রত্বের দুয়ারে দাঁড়াইয়া দাঁড়াইয়া আপনার গর্ব্ব করিতেছে—চতুর্দ্দিকে শুধু এই দৃশ্য।

আমরা চলিয়াছি—পশ্চাতে একটা কোলাহলময় আশা-নিরাশাময় ভাব ফেলিয়া রাখিয়া প্রকৃতির শ্যামল শোভার মধ্য দিয়া আমরা ধীরে ধীরে অগ্রসর হইতেছি। আমাদের চারি দিকে মেঘ কাঁদিয়া ফিরে, বায়ু গাহিয়া যায়, স্বপ্ন ঝরিয়া পড়ে। অতীতের ক্ষীণালোকে আমরা ভবিষ্যতের পানে চাহিয়া রহিয়াছি—একটা দূর শুভ মুহূর্ত্তের ছায়ার অপেক্ষা করিতেছি। সহসা ভোরের বাঁশী থামিয়া গেল—দেখিলাম যে, এই বাঁশীর স্বরে চড়িয়া বহু দূর আসিয়া পড়িয়াছি। এখানে একটা অপরিচিতের মধ্যে পরিচিতের ভাব—পুরাতনের মধ্যে নূতনত্ব—বিস্মৃতির মধ্যে স্মৃতি।

এখানে প্রতি দিন সন্ধ্যা বেলায় মনটা কি রকম উদাস উদাস হইয়া পড়িত—মনের উপরে একটা দূরব্যাপী ঘুমন্ত স্বপ্নের ছায়া পড়িয়া তাহাকে উদাসী করিয়া তুলিত। দূর বৃক্ষাবলীর মধ্য দিয়া কল্পনার মত আমার প্রাণে কি যেন আসিয়া আঘাত করিত—আমার চক্ষের সম্মুখে কলিকাতার একটি প্রাচীন কুটীরের ছবি ফুটিয়া উঠিত। সেখানে যেন একটা অস্থির স্থিরতা—শত বৎসরের প্রাচীন ইতিহাসের সঙ্গে বর্ত্তমানের নূতনত্বের একটা আবছায়া রকম সংযোগ—স্মৃতি বিস্মৃতির নীরব কোলাহলের মধ্যে একটা অসম্পূর্ণ মন। কলিকাতার এই সংযোগবিয়োগময় ভাবের মধ্যে গঙ্গাতরঙ্গের এক রকম প্রাণময়, প্রেমময়, ছায়াময় স্বপ্ন মিশাইয়া প্রাণের মধ্যে একটা গভীর প্রাণ—আত্মার মধ্যে একটা গভীর আত্মা—মরণের মধ্যে একটা জীবনের ছায়া ফুটাইয়া দিত। এখানকার রামধনুর পূর্ণভাবময় ছায়া—ধরণী তাহার জ্যা। কলিকাতার অসম্পূর্ণ রামধনুর সহিত এখানকার রামধনুর কেমন একটা বিভিন্নতা। কিন্তু এই বিভিন্নতার মধ্যেও ঐক্য। এই রামধনুর মধ্যে সেখানকার রামধনুগুলি স্মৃতির আকারে বর্ত্তমান।

কলিকাতার ন্যায় এখানেও জীবনের অনেক ঘটনা সাজাইয়া গিয়াছি। সেই জন্য এখান দিয়া যাইতে হইলে খানিকটা করিয়া পুরাতনের স্মৃতি জাগিয়া উঠে—বিস্মৃতির ঘুমন্ত ভাবের মধ্যে একটা অস্ফুট সজীবতা দেখা দেয়। এখানকার গঙ্গায় অনেক দিন অনেক মালিন্য প্রক্ষালন করিয়াছি, তাহারা হয় ত জগতের মহান্ স্রোতে ভাসিয়া গিয়া কত কত দূর হইতে দূরতর দেশের বালুকাময় বেলাভূমি চুম্বন করিয়া আবার এক দিন ঘুরিতে ঘুরিতে এইখানে একটি ক্ষুদ্র দ্বীপের তলায় আসিয়া আট্‌কাইয়া যাইবে। এখানকার রাস্তা ঘাটে আমার সহস্র জীবন্ত পদচিহ্ন বসিয়া গিয়াছে। তাহারা অস্ফুটভাবে আমার চক্ষের সম্মুখে উপস্থিত হইয়া অস্ফুটাকারেই মিলাইয়া যায়।

এখানকার সঙ্গে কলিকাতার কি একটা মহাযোগ আছে। এখানকার প্রত্যেক বস্তুতে খানিকটা করিয়া কলিকাতার ধূলার চিহ্ন। এখানে মধ্যে মধ্যে যে দু'একখানা ষ্টীমার যায়, তাহারা সেখানকার রাজ্যশুদ্ধ ধোঁয়া এইখানে ছাড়িয়া দিয়া যায়—প্রকৃতির শ্যামল ক্রোড়ে তাহাদের ধূমময় উষ্ণ নিশ্বাসের খানিকটা করিয়া কয়লার গুঁড়া ছড়াইয়া দিয়া যায়। এখানকার নৌকার পালে খানিকটা যেন মহানগরীর বাতাস লাগিয়া থাকে। এখানে যাহারা বাস করে, তাহাদের অনেকেরই মুখে খানিক খানিক কলিকাতার ধূলা, খানিক খানিক রাজধানীর ছায়া দেখা যায়।

আমি শুধু এখানে নদীর ধারে বসিয়া থাকিতাম—বসিয়া বসিয়া ঢেউ গণিতাম—মধ্যে মধ্যে উপরের আকাশ দিয়া দু'একখানি ছোট ছোট মেঘের টুক্‌রা ভাসিয়া যাইত—আমার মনে হইত যে, উহারা বুঝি কোন্ দূর দেশ হইতে আমার জন্য কি সম্বাদ লইয়া আসিতেছে। মেঘেরা চলিয়া যাইত—আমার প্রাণে খানিকটা সন্ধ্যাময় ভাব পড়িয়া থাকিত।

সেই এক দিন সন্ধ্যাবেলায় সহসা উত্তর-বাতাস বন্ধ হইয়া গেল—প্রবল বেগে দক্ষিণা বায়ু বহিতে লাগিল। ফেনময় তুফানে তুফানে নদীর ফুটন্ত প্রাণ পূরিয়া গেল। সে সময়ে মাঝিদের কি আনন্দ! তাহাদের আনন্দময় কোলাহলে, বাতাসের সন্ সন্ শব্দে, পালতোলা নৌকাদের অহঙ্কারময় গতিতে, এবং নদীতরঙ্গের কল্লোলময়ী কাহিনীতে একটা যেন মহামহোৎসব পড়িয়া গেল। চারি দিকেই একটা উৎসাহ—চারি দিকেই একটা আনন্দের ফুটন্ত ভাব। গাছে পাতায় কুটীরে একটা নব আনন্দের—নূতন উৎসাহের জ্যোতি।

এখানকার মুক্ত বায়ুতে একটা মুক্তভাব। কলিকাতার দলাদলিময় দ্বেষহিংসাপূর্ণ সমালোচনার পরিবর্ত্তে এখানে কেমন শান্তি—এখানে কেমন নিস্তব্ধতা। সেখানকার বিজ্ঞাপনের আড়ম্বর—সেখানকার মহামহা সংবাদপত্রের মিথ্যা কথার স্তূপ এখানে যেন

কিন্তু এইখানেই যেন বাহিরের সহিত আমার ক্ষুদ্র কাব্যজগতের সম্বন্ধ ঘনিষ্ঠ হইয়াছে। এই মেঘলোক যেন কবিরই সৃষ্টি—কাব্যের বিচিত্র সৌন্দর্য্য দিয়া রচিত। বুঝি কত দিনের কত দীর্ঘশ্বাস জমিয়া ক্ষুদ্র মেঘখণ্ডের হৃদয়তলে লঘু আবরণ দিয়াছে—সে হৃদয় আর কিছুই নহে, কেবলি অভিমানিনীর অশ্রুসিক্ত বিজন বেদনা।

এখন আর সে দিন নাই। বায়ুভরে কল্পনায় তেমন করিয়া আকাশে উড়িয়া যাই না, পদতলে মাধ্যাকর্ষণ অনুভব করি। কল্পনা লতিকার মত পৃথিবীকে দৃঢ় বেষ্টনে জড়াইয়া উঠে। যে কাব্যজগতে তখন বাস করিতাম, তাহা হইতে এ জগৎ স্বতন্ত্র।

নূতন আল্‌মারী, নূতন ডেস্ক, নূতন কেদারা লইয়া এখন আমি আর এক ঘরে বসি। এখনও কাব্য পাঠ করি, সুখও পাই—কিন্তু সে বিজ্ঞের মত; তাহাতে ছেলেবেলাকার সরল অপরিস্ফুট কল্পনা নাই, সে মৃদু ছায়ামোহ নাই। তখন না বুঝিয়াও কি বুঝিতাম—পরিতৃপ্ত হই না হই, এখন ত মনে করিতে সুখ হয়।

তাই এক এক দিন তখনকার কথা ভাবি। সেটা যেন আমাদের কাল। বর্ত্তমানে কেবলি তাড়াতাড়ি একটা ভবিষ্যৎ গঠন করিয়া চলিয়াছি। ভবিষ্যৎ গড়িতে না হইলে আমার যেন কোনো কাজই নাই। কিন্তু তখন তখনকার জন্যই ছিলাম। [ 'সাধনা,' চৈত্র ১২৯৮ ]

# অভিব্যক্তির নূতন অঙ্গ

ইংরাজী এভল্যুশন্ শব্দের অনেকগুলি বাঙ্গালা প্রতিশব্দ শুনা যায়—বিবর্ত্তন, ক্রমবিকাশ, অভিব্যক্তি এবং কখন কখন ক্রমাভিব্যক্তি। শ্রদ্ধাস্পদ শ্রীযুক্ত দ্বিজেন্দ্রনাথ ঠাকুর মহাশয় অভিব্যক্তি বলিয়াই ইহার অনুবাদ করেন। আমরা এই অনুবাদই গ্রহণ করিলাম।

অভিব্যক্তির পাঁচটি প্রধান অঙ্গ। এবং এই পঞ্চাঙ্গই সর্ব্বজনবিদিত। (১) চতুর্দ্দিকের অবস্থার পরিবর্ত্তনে শারীরিক ক্রিয়ার পরিবর্ত্তন ঘটে এবং শারীরিক ক্রিয়ার পরিবর্ত্তনের সঙ্গে সঙ্গে শারীরিক গঠনেরও পরিবর্ত্তন সাধিত হয়। এই সকল পরিবর্ত্তন সন্তানসন্ততিতে সংক্রামিত হইয়া বংশানুক্রমে চলিতে থাকে। (২) যে অঙ্গ যত পরিচালিত হয়, সেই পরিমাণে তাহা পরিপুষ্টি লাভ করে এবং পরিচালনা অভাবেও অঙ্গ ক্ষীণ হইতে থাকে। এইরূপে কোন অঙ্গের পরিপুষ্টি এবং অপরের ক্ষয় হইতে গঠন এবং আকারেরও অনেক পরিবর্ত্তন ঘটে। এবং এই সকল পরিবর্ত্তন পুরুষানুক্রমে উত্তরবংশে সঞ্চারিত হয়।

অভিব্যক্তিবাদের এই দুইটি নিয়ম ফরাসিস্ বৈজ্ঞানিক লামার্কের দ্বারা আবিষ্কৃত। (৩) এই পরিবর্ত্তনশীল জীবদিগের মধ্যে যাহারা কোন সুযোগবশতঃ চতুর্দ্দিকের অবস্থার সর্ব্বাপেক্ষা অধিক উপযোগিতা লাভ করিয়াছে, তাহারাই টিঁকিয়া গিয়া বংশবিস্তারের অবসর পায় এবং অযোগ্যেরা বিনাশ প্রাপ্ত হয়। ইহাই প্রাকৃতিক নির্ব্বাচন। (৪) স্ত্রীরা পুরুষের বল কিম্বা মনোহারিতায় মুগ্ধ হয় এবং তদনুসারে পতি নির্ব্বাচন করে। স্তন্যপায়ীদিগের মধ্যে প্রতিদ্বন্দ্বিতায় বলবান্ পুরুষেরাই স্ত্রীলাভে সমধিক সক্ষম এবং পক্ষীদিগের মধ্যে সুকণ্ঠ এবং বর্ণবৈচিত্র্যের প্রবল আকর্ষণ। সুতরাং এইরূপ মিলনে বংশানুক্রমে বলিষ্ঠতম এবং সুন্দরতমেরাই টিঁকিয়া যায়। ইহারই নাম যৌন নির্ব্বাচন। এই তৃতীয় ও চতুর্থ নিয়মটি বিখ্যাত ইংরাজ পণ্ডিত ডারুয়িনের। (৫) রোমানিস্ এবং গ্যুলিক একটি নূতন নিয়মের উল্লেখ করেন। যখন কোন জীবশ্রেণীর মধ্যে গুটিকতকের শারীরিক প্রকৃতিতে কোন বিশেষ পরিবর্ত্তন ঘটে, তখন সেই পরিবর্ত্তনপ্রাপ্ত ব্যক্তিদিগের* পরস্পরের মধ্যে মিলন ব্যতীত তাহারা সন্তান উৎপাদনে সমর্থ হয় না। এমন কি, মূল বংশের সহিত দাম্পত্যও প্রায় নিষ্ফল হইতে দেখা যায়। এই নিয়মানুসারে অনুরূপ পরিবর্ত্তনপ্রাপ্ত জীবের পরস্পর মিলনে নবার্জ্জিত পরিবর্ত্তনসমূহ বংশপরম্পরায় রক্ষিত হয়। ইহাকে বলে শারীরতান্ত্রিক নির্ব্বাচন।

সম্প্রতি ফরাসিস্ পণ্ডিত লে কঁৎ সাহেব জৈবিক অভিব্যক্তির এই পঞ্চাঙ্গের উপর মানব অভিব্যক্তির আর একটি নূতন নিয়ম সংযোগ করিতে চাহেন। মানুষ বুদ্ধিপূর্ব্বক অভিব্যক্তির পাঁচটি অঙ্গকে নিয়মিত করিয়া আপন উন্নতি সাধন করিতে সক্ষম এবং জানিয়া শুনিয়া স্বেচ্ছানুসারে সে এই অভিব্যক্তিকার্য্যে সহায়তা করে। এই স্বেচ্ছাপ্রবৃত্ত সজ্ঞান কার্য্যকে পণ্ডিত জোসেফ লে কঁৎ অভিব্যক্তির ষষ্ঠাঙ্গ বলিয়া নির্দ্দেশ করেন। আইডিয়াল্ গঠন এবং আইডিয়ালের অনুধাবনই ইহার প্রধান কাজ।

জীবনের ভিন্ন ভিন্ন স্তরে অভিব্যক্তির এই ছয় অঙ্গের কোন কোনটির বিশেষ প্রভাব দেখা যায়। নিম্নতম স্তরে কেবল লামার্কের প্রথম দুইটি নিয়ম খাটে—অর্থাৎ বাহিরের প্রভাববশতঃ এবং অঙ্গবিশেষের পরিচালনার ন্যূনাধিক্যে গঠনের পরিবর্ত্তন।

প্রটোজোয়ার মধ্যে স্ত্রীপুরুষ ভেদ হয় নাই। উক্ত আদিম জীব কালক্রমে বাড়িয়া উঠিয়া অবশেষে দুই খণ্ডে বিচ্ছিন্ন হইয়া যায়, এই দুই অর্দ্ধখণ্ড পূর্ব্ববৎ বৃদ্ধি প্রাপ্ত হইয়া পুনর্ব্বার বিচ্ছিন্ন হয়। এইরূপে বিভক্ত হইতে হইতে তাহার বংশবৃদ্ধি হয়। বিচ্ছিন্ন

---

* আমরা এখানে ব্যক্তি শব্দ ইন্‌ডিভিডুয়াল্ অর্থে ব্যবহার করিয়াছি। বাঙ্গলায় ব্যক্তি শব্দ কেবল মনুষ্যের স্থলেই ব্যবহৃত হয়, কিন্তু ইন্‌ডিভিডুয়ালের অনুরূপ অন্য কোন প্রতিশব্দের অভাবে আমরা এই শব্দই ব্যবহার করিলাম।

জীবটি মূল জীবেরই স্বতন্ত্র বিস্তার মাত্র। অপেক্ষাকৃত উচ্চশ্রেণীর মধ্যে দেখা যায়, জননশক্তি অঙ্গের স্থলবিশেষে কেন্দ্রীভূত হইয়া পুষ্পিত হইয়া উঠে। সেই অঙ্গকোরক ক্রমে পরিণতি লাভ করিয়া খসিয়া পড়ে। এইরূপে যে জীবোৎপত্তি হয়, পূর্ব্বোক্ত ছিন্নাঙ্গজ জীবের অপেক্ষা তাহাদের স্বাতন্ত্র্য অধিকতর পরিস্ফুট বলিতে হইবে।

এই কোরকবিকাশ হইতেই ক্রমে স্ত্রীপুরুষভেদের অভিব্যক্তি। প্রথমে অঙ্গের কোন এক স্থানে জননশক্তি কেন্দ্রীভূত হইয়া ফুটিয়া উঠিত—ক্রমে স্থান নির্দ্দিষ্ট হইয়া আবশ্যকমত একটি নূতন ইন্দ্রিয় গঠিত হইল। এই নূতন ইন্দ্রিয় দেহাভ্যন্তরে অপেক্ষাকৃত নিরাপদ্ স্থানে প্রতিষ্ঠিত হইয়া কতকটা ডিম্বকোষের মত আকার ধারণ করে। এবং পরে ইহাই ডিম্বকোষে পরিণত হয়।

প্রথম অবস্থায় একই কোষে স্ত্রী এবং পুংশক্তি নিহিত ছিল। এবং এই দুই শক্তির সম্মিশ্রণে সন্তান উৎপন্ন হইত। এখান হইতেই রীতিমত সন্তান উৎপাদন আরম্ভ—অর্থাৎ নূতন ব্যক্তির সৃষ্টি, পূর্ব্বতন ব্যক্তির বিচ্ছিন্ন অংশ মাত্র নহে। কালক্রমে বীজকোষ এবং ডিম্বকোষ দুইটি স্বতন্ত্র ইন্দ্রিয় গঠিত হইল। এই দুই ইন্দ্রিয় বিভিন্ন দেহে সংস্থিত হইয়া স্ত্রীপুরুষ সৃষ্ট হয়। এবং এই পুংস্ত্রী বিভাগই প্রথম প্রাকৃতিক নির্ব্বাচনের ক্ষেত্র। স্ত্রীপুরুষভেদ ব্যতীত সন্তানের মধ্যে তেমন বৈচিত্র্য সম্ভাবনা নাই—এবং বৈচিত্র্য নহিলে নির্ব্বাচনের সম্ভাবনা থাকে না।

এই স্ত্রীপুরুষ ভেদের পর হইতে লামার্কের নিয়মের ততটা প্রবলতা দেখা যায় না। বাহিরের অবস্থাপরিবর্ত্তন কঠিন ডিম্বের আবরণ ভেদ করিয়া কিম্বা গর্ভের অভ্যন্তরে তেমন সহজে আপনার প্রভাব বিস্তার করিতে পারে না। কিন্তু তাই বলিয়া অভিব্যক্তির প্রথম দুইটি অঙ্গ যে এখানে একেবারেই নিষ্ফল হয়, তাহা বলা যায় না—যতই সামান্য হৌক্, তাহার অস্তিত্ব অস্বীকার করিবার যো নাই।

প্রাকৃতিক নির্ব্বাচনের পরেই রোমানিস্ সাহেবের শারীরতান্ত্রিক নির্ব্বাচন। কিন্তু ইহা এখনও প্রমাণসাপেক্ষ। কোন বিশেষ কারণে কোন জীবশ্রেণীর গুটিকতকের শারীরিক প্রকৃতিতে কোন পরিবর্ত্তন ঘটিলে তাহাদের নিজের মধ্যে ব্যতীত দাম্পত্য সফল হয় না। এইরূপে তাহাদের নবার্জ্জিত বিশেষত্ব বজায় থাকে। নহিলে, পুরাতন শ্রেণীর সহিত সম্মিশ্রণে বিশেষত্ব ক্রমে সংশোধিত হইয়া জাতিবৈচিত্র্য অভিব্যক্তির আর কোন সম্ভাবনা থাকিত না।

যৌন নির্ব্বাচনে জৈবিক অভিব্যক্তির শেষ। বল কিম্বা সৌন্দর্য্য কিম্বা কোন বিশেষ গুণের দ্বারা মনোহরণ করিতে পারিলে তবেই স্ত্রীলাভ ঘটে। এ অবস্থায় মানসিক প্রকৃতির অনেকটা উন্নতি হইয়াছে স্বীকার করিতে হইবে। নিম্ন শ্রেণীর মধ্যে ইহা দেখা যায় না।

মনুষ্যের আবির্ভাবের সঙ্গে সঙ্গে অভিব্যক্তির একটি সম্পূর্ণ নূতন অঙ্গ দেখা দিল। এত দিন প্রকৃতিই তাহাকে সম্পূর্ণ নিয়মিত করিত, এখন বিবেচনা ও বুদ্ধিপূর্ব্বক মানুষ এই কার্য্যে প্রকৃতির সহায়তা করিতে অগ্রসর হইল। আদিম অবস্থায় মনুষ্যও অন্যান্য জীবেরই মত বর্দ্ধিত হইয়াছে—সভ্যতা বৃদ্ধির সহিত যখন সে আপনার বুদ্ধিবৃত্তিকে নিয়োগ করিতে শিখিল, তখন হইতেই এই নূতন অঙ্গের প্রাদুর্ভাব। জৈবিক অভিব্যক্তির সহিত ইহার কতকগুলি প্রভেদ সহজেই চোখে পড়ে।

(১) জৈবিক অভিব্যক্তিতে যাহারা চতুর্দ্দিকের অবস্থার সহিত সামঞ্জস্য রাখিয়া চলে, তাহারাই সর্ব্বাপেক্ষা যোগ্য এবং তাহারাই টিঁকিয়া যায়। মানব অভিব্যক্তিতে যাহারা আইডিয়ালের সহিত সামঞ্জস্য রাখিয়া চলে, তাহারাই যোগ্যতম। কেবল, অনেক সময়—বিশেষতঃ আদিম অবস্থায় প্রাকৃতিক নির্ব্বাচনের যখন প্রাবল্য—মানসী আইডিয়ালের সহিত সামঞ্জস্য রক্ষা করিতে গিয়া চতুর্দ্দিকের সামাজিক অবস্থার উপযোগী না হওয়ায় অনেকে বিনাশ প্রাপ্ত হয়।

(২) জৈবিক অভিব্যক্তিতে দুর্ব্বল, অসহায় এবং কোন রকমে যাহারা অযোগ্য, তাহারা বিনাশ পায়। বলসাধনের ইহাই প্রকৃষ্ট উপায়। মানব অভিব্যক্তিতে দুর্ব্বল, নিঃসম্বল এবং শারীরিক অনুপযোগীদিগকে রক্ষা করা হয় এবং ইহাই সঙ্গত—কারণ, এইরূপে দয়া মায়া ভালবাসায় আমাদের নৈতিক উন্নতি সাধিত হইয়া চরিত্র সবল হয়। কিন্তু শরীরের উপরে মনের উন্নতি অনেক পরিমাণে নির্ভর করে। সুতরাং উপযুক্ত শিক্ষার দ্বারা সর্ব্বাঙ্গীন সামঞ্জস্য রক্ষা করিতে হইবে। বলা বাহুল্য, শারীরিক উন্নতিসাধনও শিক্ষার অঙ্গ।

(৩) জৈবিক অভিব্যক্তিতে বাহিরের অবস্থাপরিবর্ত্তনের সহিত সামঞ্জস্য রক্ষা করিতে আকারের পরিবর্ত্তন অনিবার্য্য। মানব অভিব্যক্তিতে আকারের এরূপ পরিবর্ত্তন বড় হয় না—বাহিরের অবস্থাকে মানুষ আপনার অনুকূল করিয়া আনে। পরিবর্ত্তন যাহা কিছু হয় ভাবের।

(৪) জৈবিক অভিব্যক্তিতে উচ্চতর নিয়মের প্রাদুর্ভাবে নিম্নতর নিয়মগুলি ক্ষীণ হইয়া আসে—যেমন প্রাকৃতিক নির্ব্বাচনের আবির্ভাবে লামার্কের নিয়ম খর্ব্ব হইয়া আসিয়াছে। কিন্তু মানবের বেলায় অভিব্যক্তির অন্য সকল নিয়মের অপেক্ষা বুদ্ধির যে কেবল প্রাবল্য দেখা যায় তাহা নয়, তাহার কর্ত্তৃত্ব দেখা যায়। বুদ্ধি অন্য সকল নিয়মকে নিজের সুবিধার মত করিয়া লয়। লামার্কের নিয়ম এই যে, চতুর্দ্দিকের প্রাকৃতিক অবস্থা শরীরের পরিবর্ত্তন সাধন করিয়া থাকে ; এই নিয়মটিকে মানুষ বুদ্ধিপূর্ব্বক নিজের অনুকূল করিয়া লয় এবং তাহাকেই বলে স্বাস্থ্যতত্ত্ব। লামার্কের আর একটি নিয়ম এই যে,

পরিচালনার চর্চ্চা অথবা অভাব অনুসারে অঙ্গবিশেষ পুষ্টি অথবা ক্ষয় প্রাপ্ত হয়, মানুষ বুদ্ধিপূর্ব্বক সেই নিয়মকে চালনা করিয়া নিজের শরীর মনের উন্নতি সাধন করে। ইহাকেই বলে শিক্ষা। প্রাকৃতিক নির্ব্বাচন ক্রমে বুদ্ধিসঙ্গত নির্ব্বাচন হইয়া দাঁড়ায়। এবং এইরূপে অভিব্যক্তির কয় অঙ্গই আয়ত্ত হইয়া আসে।

(৫) প্রটোজোয়া হইতে মনুষ্য এবং আদিম মানব হইতে আইডিয়াল্ মানব অবধি অভিব্যক্তির পথ অত্যন্ত সঙ্কীর্ণ। বিশেষতঃ জৈবিক অভিব্যক্তিতে এই পথ এত অপ্রশস্ত যে, একবার একটু এদিক্ ওদিক্ হইলে সে পথে ফিরিয়া আসিবার কোন উপায় নাই। যে পথ অবলম্বন করিয়া নিকৃষ্ট জীব হইতে প্রথম মনুষ্য অভিব্যক্ত হয়, এখন কোন প্রাণীর পক্ষে ঠিক সেই পথটি অবলম্বন করা দুঃসাধ্য। সেই রেখা হইতে ঈষৎ মাত্র ভ্রষ্ট হইলেই অন্য পথে গিয়া পড়িতে হয়। মানবসমাজেও এই নিয়ম কতকটা খাটে, কিন্তু একটু প্রভেদ আছে। আইডিয়ালের পথ হইতে ভ্রষ্ট হইলে সে পথে ফিরিয়া আসা কঠিন বটে, কিন্তু মানবের পক্ষে একেবারে অসম্ভব নয়। মানুষ নিজের ত্রুটি সংশোধন করিতে পারে এবং ধীরে ধীরে পুনরায় মূল পথ অবলম্বন করিয়া আইডিয়ালের নিকটবর্ত্তী হইতে থাকে। মানবের নিজের চেষ্টা মানব অভিব্যক্তির একটি প্রধান অঙ্গ। [ 'সাধনা,' চৈত্র ১২৯৮ ]

# অভিব্যক্তি সম্বন্ধে প্রশ্নের উত্তর

অভিব্যক্তির নূতন অঙ্গ নামক প্রবন্ধ পাঠ করিয়া 'সাধনা'র কোন চিন্তাশীল পাঠক আমাদিগকে যে প্রশ্ন করিয়া পাঠাইয়াছেন, নিম্নে তাহার উত্তর প্রকাশিত হইল।

পাঠক মহাশয়ের প্রশ্ন এই যে, বাইস্‌মান প্রভৃতি বড় বড় পণ্ডিতেরা যখন লামার্ককে একেবারে উড়াইয়া দিয়া প্রাকৃতিক নির্ব্বাচনকেই অভিব্যক্তির একমাত্র কারণ বলিয়া নির্দ্দেশ করেন এবং বাহিরের প্রভাব কিম্বা অঙ্গপ্রত্যঙ্গের পরিচালনাজনিত পরিবর্ত্তন উত্তর বংশে সংক্রামিত হয় বলিয়া স্বীকার করেন না, তখন লামার্কের নিয়ম দুইটিকে অভিব্যক্তির অঙ্গ বলিয়া স্বীকার করা যায় কিরূপে?"

অর্থাৎ মনে কর, একটা জন্তুর পাঁচটা বাচ্ছার মধ্যে দুটা বাচ্ছার এমন একটু শারীরিক পরিবর্ত্তন ঘটিল যে, তজ্জন্য আহার সংগ্রহ আত্মরক্ষা প্রভৃতি বিষয়ে অন্য তিনটি বাচ্ছার অপেক্ষা তাহাদের বিশেষ একটু সুবিধা হইল, তবে তাহারা এবং অনুরূপ পরিবর্ত্তনপ্রাপ্ত তাহাদের বংশীয়েরাই টিঁকিয়া যাইবে, এবং অপরেরা আহারাভাবে এবং নানা উপদ্রবে ক্রমশঃ মারা যাইবে। প্রকৃতি এই উপায়ে ভিন্ন ভিন্ন অবস্থার উপযোগী যোগ্যতম জন্তুদিগকেই বাছিয়া রাখেন, সেই জন্য এই প্রণালীকে প্রাকৃতিক নির্ব্বাচন বলে।

বাইস্‌মান প্রভৃতি পণ্ডিতদিগের মতে প্রধানতঃ এই নির্ব্বাচনের সাহায্যেই জীবদের ক্রমশঃ পরিবর্ত্তন এবং বৈচিত্র্য সাধিত হইয়াছে। কিন্তু লামার্ক বলেন, ভিন্ন অবস্থায় জীবদের ভিন্ন ভিন্ন অঙ্গের পরিচালনার আবশ্যক হয়, এবং তজ্জন্য পরিচালিত অঙ্গের বিশেষ পরিণতি এবং অব্যবহৃত অঙ্গের অবনতি এবং ক্রমে অন্তর্দ্ধান ঘটে—এইরূপে যে পরিবর্ত্তন সাধিত হয়, তাহা বংশানুক্রমে সংক্রামিত হইতে থাকে। তাঁহার মতে এই উপায়েই জীবরাজ্যে বৈচিত্র্য এবং পরিবর্ত্তন চলিতে থাকে।

বাইস্‌মান প্রভৃতি কতকগুলি নব্য পণ্ডিত প্রকৃতিতে লামার্কের এই নিয়মের অস্তিত্ব অস্বীকার করেন। বাইস্‌মান বলেন—জন্তুদেহ দুই জাতীয় কোষের দ্বারা নির্ম্মিত। তন্মধ্যে একজাতীয় কোষের ক্রমাগতই হ্রাস বৃদ্ধি হরণ পূরণ চলিতেছে, যেমন আমাদের ত্বক্‌কোষ, রক্তকোষ প্রভৃতি। এই জাতীয় কোষকে বৈকারিক কোষ নাম দেওয়া যাইতে পারে। কারণ, বাহিরের প্রভাবের দ্বারা ইহাদের পরিবর্ত্তন ও বিকার ঘটিয়া থাকে। এই সকল কোষের স্থিতি গতির উপর আমাদের ব্যক্তিগত জীবনের নির্ভর। অন্য জাতীয় কোষকে বীজকোষ বলা যায়। তাহারা এরূপ পরিবর্ত্তনশীল নহে—বাহিরের প্রভাব তাহাদের উপরে কার্য্য করিতে পারে না। এই নির্ব্বিকার বীজকোষের দ্বারাই বংশ রক্ষা হয়। এই বীজকোষের মধ্য দিয়াই পূর্ব্বপুরুষের গুণসকল উত্তর পুরুষে প্রবাহিত হইতে থাকে—কিন্তু যেহেতুক বাহিরের পরিবর্ত্তনে কেবল বৈকারিক কোষেরই পরিবর্ত্তন হয়, বীজকোষের পরিবর্ত্তন হয় না, সেই জন্য বাহিরের প্রভাবজনিত পরিবর্ত্তন উত্তর বংশে সংক্রামিত হয় না। অর্থাৎ কোন জন্তু পড়িয়া গিয়া খোঁড়া হইয়াছে বলিয়া তাহার সন্তানও খোঁড়া হয় না। বাইস্‌মান জন্তুদের অঙ্গচ্ছেদপূর্ব্বক পরীক্ষা করিয়া দেখিয়াছেন, কৃত্রিম উপায়ে বিকলাঙ্গ জীবের সন্তানেরা অঙ্গহীন হয় না।

এখন বাইস্‌মানের সিদ্ধান্ত লইয়া কথা।

(১) যদি আমাদের প্রবন্ধে প্রকাশিত অভিব্যক্তিপ্রণালী সত্য হয় এবং জীবসকল যদি সামান্য প্রাণপঙ্ক হইতে ক্রমশঃ অভিব্যক্ত হইয়া থাকে, তাহা হইলে লামার্কের নিয়মের অস্তিত্ব কিছুতেই অস্বীকার করা যায় না। স্ত্রী-পুরুষ ভেদের পূর্ব্বে প্রাকৃতিক নির্ব্বাচনের কোন কথাই উঠিতে পারে না। কারণ, স্ত্রী এবং পুরুষের মিলনেই সন্তানদের মধ্যে পরিবর্ত্তনের কারণ ঘটে। নতুবা একই জীব দুই অংশে বিচ্ছিন্ন হইয়া নূতন পরিবর্ত্তন পাইতে পারে না। সুতরাং জীব সৃষ্টির আদিম অবস্থায় লামার্কের নিয়মই সর্ব্বেসর্ব্বা ছিল, ইহাতে আর সংশয় নাই। এবং যদি কেহ বলেন, এখন তাহার কার্য্যকারিতা স্থগিত হইয়াছে, তথাপি অভিব্যক্তির কাল আরম্ভ করিয়া দিবার জন্য পূর্ব্বে তাহার বিশেষ প্রবলতা ছিল, এ কথা কেহ অস্বীকার করিতে পারেন না।

(২) কিন্তু এক সময়ে যদি লামার্কের নিয়ম দুইটির কাজ ছিল এমন হয়, তাহা হইলে এখন তাহার বিলোপ অসম্ভব। উচ্চ অঙ্গের আবির্ভাবে নিম্ন অঙ্গের বিনাশ সাধিত হয় না, প্রভাব খর্ব্ব হয় মাত্র। তাই দেখা যায়, উচ্চ শ্রেণীর জীবের মধ্যে লামার্কের নিয়মের প্রভাব ক্রমে ক্ষীণ হইয়া আসিয়াছে, কিন্তু লোপ পায় নাই। অভিব্যক্তির প্রথম অবস্থায় যখন দেহতন্ত্রের জটিলতা ছিল না, তখন বীজকোষ এবং বৈকারিক কোষ একই ছিল; উভয়ের স্বাতন্ত্র্য ছিল না। সুতরাং তখন বাহিরের প্রভাব এবং অঙ্গপ্রত্যঙ্গের পরিচালনাজনিত পরিবর্ত্তনই বংশানুক্রমে সংক্রামিত হইতে পারিয়াছে। তাহার পর এক দিনেই কিছু বীজকোষের সহিত বৈকারিক কোষের সম্পূর্ণ বিচ্ছেদ ঘটে নাই, ধীরে ধীরে অল্পে অল্পে উভয়ে স্বতন্ত্র হইয়া দাঁড়াইয়াছে। সুতরাং বৈকারিক কোষের মধ্য দিয়া বীজকোষের উপর বাহিরের প্রভাব ক্রমশঃ ক্ষীণ হইয়া আসিলেও একেবারে বন্ধ হইতে পারে না। উচ্চশ্রেণীর জীবের মধ্যে এখন বীজকোষ এবং বৈকারিক কোষ এতটা স্বতন্ত্র হইয়া পড়িয়াছে যে, বৈকারিক কোষের পরিবর্ত্তন হয় ত বীজকোষকে সহজে স্পর্শ করে না। কিন্তু এই পরিবর্ত্তনের গতি যদি বহু দিন ধরিয়া এক দিকে হয়, তাহা হইলে উক্ত পরিবর্ত্তন বীজকোষের মধ্য দিয়া উত্তর পুরুষে সংক্রামিত হইতে পারে। অর্থাৎ যদি বংশানুক্রমে কিছু কাল ক্রমাগত কোন জন্তুর কোনরূপ শারীরিক বিকার ঘটান যায় এবং তদ্দ্বারা তাহার প্রাণরক্ষার কোন ব্যাঘাত না ঘটে, তবে সেই অঙ্গবিকার ক্রমে সন্তানদের মধ্যে সহজে প্রচলিত হইতে পারে।

যদি বাইস্‌মান প্রভৃতি পণ্ডিতের কথা যথার্থ সত্য হয়—অর্থাৎ প্রাকৃতিক নির্ব্বাচন জৈবিক অভিব্যক্তির একমাত্র অঙ্গ হয়, তাহা হইলে মানব জাতির উন্নতির আশা ভরসা এইখানেই অনেকটা শেষ হইয়া আসে। সকলই প্রাকৃতিক নির্ব্বাচনেই হইতে থাকুক—স্বাস্থ্যসাধনই বা কেন, শরীরের উৎকর্ষবিধান চেষ্টাই বা কেন! স্বাস্থ্যসাধনাদি চেষ্টাসকল যে কেবলি বর্ত্তমান বংশের উন্নতির জন্য, উত্তর পুরুষে ইহার সুফল বর্ত্তিবার আশা নাই, তাহা ত নয়। ব্যক্তির উন্নতি বংশানুক্রমে প্রবাহিত হইয়া জাতিরই উন্নতি সাধন করে। আমাদের যাহা কিছু শিক্ষা দীক্ষা ব্যক্তির উন্নতি উদ্দেশ্যে হইলেও ঘটনাগতিকে তাহা জাতিতে গিয়াই পৌঁছে। তবে এ কথা স্বীকার করিতে হয় বটে যে, কেবলমাত্র উত্তরাধিকারিত্ব সূত্রে পূর্ব্বপুরুষের সমস্ত গুণ কেহ পায় না। আর দুএক পুরুষেই যে, অধঃপতিত জাতি চরম পরিণতি লাভ করিয়া উন্নত জাতির সমান হইয়া দাঁড়ায়, তাহাও নহে। ব্যক্তিগত উন্নতিটুকু ক্রমে ক্রমে অল্পে অল্পে পুরুষানুক্রমে পরিচালনানুসারে জাতির মধ্যে ছড়াইয়া পড়ে। যদি এমন হয় যে, বুদ্ধিই মানব অভিব্যক্তির গতি নির্দ্দেশ করে এবং প্রাকৃতিক নির্ব্বাচনই ইহার একমাত্র উপায়, তবে জাতির উন্নতি সাধন করিতে হইলে

দুর্ব্বল ও অসহায়দিগকে বিনষ্ট করাই শ্রেয়। কিন্তু এইরূপ আচরণের বিরুদ্ধে সমস্ত মনুষ্যত্ব বিদ্রোহ উপস্থিত করে। লামার্কের নিয়মের পরিচালনায় এরূপ কোন বিদ্রোহী ভাব উপস্থিত হয় না। আমাদের শিক্ষা, স্বাস্থ্যসাধনবিধি, এ সকলই ত লামার্কীয় নিয়মের বুদ্ধিপূর্ব্বক পরিচালনা। লামার্কের নিয়মানুসারে বাহিরের অবস্থার পরিবর্ত্তন সাধন করিয়া আমরা জীবন রক্ষা করিতে পারি। অতএব লামার্কের নিয়মের বর্ত্তমানে কার্য্যকারিতার উপরেই জাতির উন্নতি সাধনাশা বিশেষরূপে নির্ভর করে সন্দেহ নাই। [ 'সাধনা,' বৈশাখ ১২৯৯ ]

# সাময়িক সারসংগ্রহ

## প্রেমে পড়া

য়ুরোপে সম্প্রতি কেহ কেহ পূর্ব্বরাগমূলক দাম্পত্যের পরিবর্ত্তে বর কন্যার যোগ্যতা বিচার করিয়া জুড়ি মিলাইয়া কৃত্রিম নির্ব্বাচন প্রচলনের ধুয়া ধরিয়াছেন। সাধনার পাঠকেরা এ সম্বন্ধে হাইরাম ষ্ট্যান্‌লির মত পূর্ব্বেই শুনিয়াছেন—সর্ জর্জ্জ ক্যাম্বেলও এই দলভুক্ত। তিনি বলেন—সৌন্দর্য্যে ও প্রেমে মুগ্ধ হইয়া বিবাহ করা অপেক্ষা বিবেচনাপূর্ব্বক বিবাহ করা ভাবী বংশের কল্যাণজনক।

"গ্র্যাণ্ট্ অ্যালেন্" ছদ্মনামধারী বিখ্যাত বৈজ্ঞানিক পণ্ডিত ক্যাম্বেল সাহেবের প্রতিবাদ করিয়াছেন। তিনি বলেন, জাতিরক্ষার পক্ষে সৌন্দর্য্য নিতান্ত উপেক্ষণীয় নহে। হার্ব্বার্ট্ স্পেন্সর বলেন, যাঁহারা বংশের কল্যাণ কামনা করেন, সৌন্দর্য্যের প্রতি দৃষ্টি রাখা তাঁহাদের এক প্রধান কর্ত্তব্য। সর্ব্বাবয়বসম্পূর্ণ সৌন্দর্য্য সর্ব্বাঙ্গীন স্বাস্থ্যেরই পরিচায়ক এবং আমরা যেখানে সৌন্দর্য্যের অভাব দেখি, সেখানে স্বাস্থ্যেরও অনেক ত্রুটি লক্ষিত হয়। পাণ্ডুবর্ণ প্রায় পরিপাকশক্তির হীনতা এবং রক্তসঞ্চালন ক্রিয়ার ক্ষীণতার ফল; অনুন্নত বক্ষস্থল অপরিপুষ্ট মাতৃত্বের পরিচয়; খর্ব্বাকৃতি ক্ষীণ পৌরুষ জ্ঞাপন করে।

কেবলি শারীরিক অবস্থা নহে, মানসিক প্রকৃতিও সৌন্দর্য্যে অনেকটা ধরা দেয়। সেই জন্যই ত ভাবের অভাবে গঠনপারিপাট্য নিষ্ফল। হাসি হাসি মুখ, প্রশান্ত ভাব, উজ্জ্বল স্নিগ্ধ দৃষ্টিতে বুদ্ধির আভাস পাওয়া যায়। ননী দিয়া গঠিত জড়ভরত চেহারাও সুন্দর মনে হয় না।

মানবপ্রকৃতি যেরূপ জটিল, তাহাতে কোন্ দুই অর্দ্ধাঙ্গ পরস্পরের প্রতিপূরক, কোন পদ্ধতি অনুসারেই তাহা নির্ণয় করা যায় না এবং কোন্ দাম্পত্যের কিরূপ ফল, পূর্ব্বাহ্ণে দেবতারাও বলিতে পারেন না। সর্ উইলিয়ম হর্শেলের পিতা একজন সামান্য বাজন্দার

ছিলেন এবং জননী এই বাজন্দারেরই উপযুক্ত গৃহিণী—কে জানিত, এই দাম্পত্যফলে সর্ উইলিয়ম্ হর্শেল উৎপন্ন হইবেন ? শেক্সপীয়রের জন্মগ্রহণের পূর্ব্বে তাঁহার পিতামাতার দাম্পত্যফল কে নির্ণয় করিতে পারিত ? অনেক বড়লোকের মা বাপের তেমন অসাধারণ ক্ষমতা কিছুই প্রকাশ পায় নাই। সর্ জর্জ্জ ক্যাম্বেল কিম্বা অন্য কোন বিচক্ষণ লোক সে সকল পিতামাতাকে কি দেখিয়া বিবাহবন্ধনে একত্র করিতেন ?

যাঁহারা ঘোড়া গরুর নজীর দেখাইয়া প্রমাণ করিতে চাহেন যে, বিজ্ঞানবলে মানুষ গড়িয়া তোলা নিতান্ত অসম্ভব নহে, তাঁহাদের লক্ষ্য করিয়া গ্র্যাণ্ট্ অ্যালেন বলিয়াছেন—মানুষের তৈরি ঘোড়া গরু মানুষের অনেক সখ মিটায় বটে, কিন্তু ঘোড়া হিসাবে গরু হিসাবে তাহাদের শ্রেষ্ঠত্বের পরিচয় পাওয়া যায় না। ঘোড়দৌড়ের ঘোড়া কেবল কিয়ৎকালের জন্য উর্দ্ধশ্বাসে দুই ক্রোশ পথ অন্য ঘোড়াকে অতিক্রম করিয়া ছুটে মাত্র, বস—পরদিন হইতেই তাহার বিশ্রাম আরম্ভ। গৃহপালিত জীব বন্য জীবের অপেক্ষা দুর্ব্বল এবং জীবনীশক্তিবিহীন হয়। মনুষ্যের যত্ন ব্যতীত তাহারা স্বাধীনভাবে জীবনসংগ্রামে জয়ী হইতে পারে না। এমন কি, মনুষ্যযত্নজাত দ্রাক্ষা মুখরোচক হইলেও বন্য আঙ্গুরের মত সবল সতেজ হয় না। তাহাদের মধ্যে নানারকম সাংঘাতিক রোগ দেখা যায়।

তবে নির্ভর কিসের উপর ? বৈজ্ঞানিক গ্র্যাণ্ট্ অ্যালেন জবাব দিয়াছেন—প্রেমের উপর। আমরা যতই বুদ্ধিমান্ জীব হই না কেন, এ কথা মানিতে হয় যে, প্রকৃতির সর্ব্বত্র আমাদের মাথা গলে না—এমন অনেক স্থান আছে, যেখানে বুদ্ধি অন্ধকারে হাতড়াইয়া মরে, হৃদয় আপন আলোকে পথ দেখিতে পায়। তাই প্রকৃতি আমাদের অন্তরে নির্ব্বাচনী একটি বৃত্তি দিয়াছেন—সেই বৃত্তি দিয়া আমরা পরস্পরের পূরকতা অনুভব করি এবং ঘনিষ্ঠ মিলনে আবদ্ধ হই। ইহাকে প্রেমই বল, আর প্রকৃতির আদেশবাণীই বল বা যে কোন নামই দাও না কেন, ইহাই আমাদের নির্ব্বাচনের প্রধান সহায়।

অবশ্য এ কথা স্বীকার করিতে হয় যে, মোটের উপর আমরা সুস্থ সবল রূপযৌবন-সম্পন্ন সুন্দর সুশীলেরই প্রেমে পড়িয়া থাকি এবং বাছিয়া বাছিয়া রুগ্ন ভগ্ন জীর্ণের প্রেমে পড়ি না। বরঞ্চ দেখা যায়, পাত্র পাত্রী নির্ব্বাচনকালে পিতামাতারা নিরাসক্ত ভাবে কুল মান ধন প্রভৃতি সামাজিক যোগ্যতার প্রতিই অধিক দৃষ্টি রাখেন। কিন্তু রূপ গুণ ক্ষমতা স্বভাবের কমনীয়তা প্রভৃতি ব্যক্তিগত যোগ্যতাই স্বভাবতঃ ও সাধারণতঃ প্রেম আকর্ষণ করিয়া থাকে। এবং সেই প্রেমের মিলনেই সন্তান সন্ততিতে এই সকল গুণ সঞ্চারিত হইয়া ভবিষ্যদ্বংশের উন্নতি সাধিত হয়।

আর ব্যক্তি হিসাবে আমরা প্রত্যেকে নিজ নিজ প্রকৃতির অনুকূল—( কিন্তু সম্পূর্ণ অনুরূপ নহে ) স্বাতন্ত্র্যের প্রেমে পড়ি। একই রকম দুই জনের মধ্যে উৎকৃষ্ট মিলন প্রায়

ঘটে না—দুই জনে এতটা তফাৎ হওয়া চাই, যাহাতে পরস্পরকে অনেকটা পূরণ করিতে পারে, কিন্তু এমন তফাৎ আবার না হয় যে, দুই জনে কিছুতেই মিল খায় না। এই প্রতিপূরক সম্বন্ধ অনুভব করিবার একমাত্র উপায় প্রেম। বুদ্ধি এবং বিবেচনা এখানে কোন বাঁধা পথ দেখিতে পায় না। তাই বলিয়া প্রেমের নির্ব্বাচনে যে ভুলচুক একেবারে ঘটে না, এমন বলা যায় না। প্রবৃত্তি ত আর অভ্রান্ত নয়। মনে রাখিতে হইবে, মানুষ অসম্পূর্ণ জীব। কিন্তু এ কথা স্বীকার করিতে হয় যে, পুথিগত কৃত্রিম নির্ব্বাচনে ভুলের সম্ভাবনা আরও বেশি।

অকারণে বিধাতা যে আমাদিগকে এই স্বাধীন প্রবৃত্তি দিয়াছেন, তাহা কখনই সম্ভব নহে। তুচ্ছতম প্রবৃত্তির মূলে যখন এক নিগূঢ় গভীর উদ্দেশ্য দেখা যায়, তখন যে প্রবৃত্তির উপরে মানবসমাজের সমস্ত শুভাশুভ নির্ভর করিতেছে এবং সমগ্র মানবসমাজ যে প্রবৃত্তির দ্বারা পরিচালিত, তাহা যে উদ্দেশ্যহীন নিষ্ফল, এ কথা কে বিশ্বাস করিবে? বিশেষতঃ এই নির্ব্বাচনী বৃত্তিতে যখন সমস্ত জীবজগতের সহিত মানবপ্রকৃতির এক সুশৃঙ্খল যোগ দেখা যায়, তখন গায়ের জোরে ইহাকে উড়াইয়া দেওয়া চলে না। যে নির্ব্বাচন সমস্ত জীবজগতে কার্য্য করিতেছে, মানবে তাহার পরিণতিই সম্ভব—সহসা যে মাঝখান হইতে খপ্ করিয়া একেবারে সৃষ্টিছাড়া বিধান আসিয়া প্রকৃতিকে লঙ্ঘন করিয়া চলিবে, ইহা তেমন সম্ভবপর নহে।

আর গ্যাল্‌টন্ ত দেখাইয়াছেন যে, যে সকল অতিবিজ্ঞ ব্যক্তি চারি দিক্ তৌল করিয়া বিবাহ করেন, তাঁহাদের অপেক্ষা সামান্য প্রেমেপড়ার দাম্পত্য কত সফল হয়। এবং এইরূপ দাম্পত্যফলেই সমাজে সুন্দর সবল এবং বুদ্ধিমান্ সন্তান সন্ততির প্রাচুর্য্য দেখা যায়।

গ্র্যাণ্ট্ অ্যালেন তাই বলেন, সমাজের এবং সভ্যতার উন্নতির সহিত বিবাহের নৈতিক দায়িত্ব লোকে যত অনুভব করিবে, প্রেমমূলক দাম্পত্যের সুফল ততই হৃদয়ঙ্গম হইবে এবং ধন দেখিয়া, মান দেখিয়া, কুল দেখিয়া সামাজিক সুবিধা বিচার করিয়া বিবাহ লোকে ততই অন্যায় জ্ঞান করিতে থাকিবে। [ 'সাধনা,' বৈশাখ ১২৯৯ ]

## ধর্ম্মজঙ্গল

নব্য হিন্দুর এক প্রধান সমস্যা ধর্ম্ম। এক দিকে পুরাতন শাস্ত্রবিধি—নানা মুনির নানা মত, নানা গুরুর নানান টীকা, ভারতের ভিন্ন ভিন্ন প্রদেশের নানা সময়ের স্তূপাকার বিধি এবং বিধানের দুর্ভেদ্য রহস্য; এক দিকে প্রচলিত লোকাচার—হিঁদুয়ানির সহস্র নির্দ্দিষ্ট এবং

অনির্দ্দিষ্ট অনুষ্ঠান, খাওয়া পরা, শোওয়া বসা, ওঠা নামা, হাঁচি কাশির বিবিধ উপদ্রব ; আর এক দিকে পাশ্চাত্য শিক্ষা ও সভ্যতার নূতন জ্ঞানালোকে নূতন ভাব, নূতন বিশ্বাস এবং নূতন কর্ত্তব্যের উত্তেজনা। এই তিনের মধ্যে সর্ব্বাঙ্গীন সামঞ্জস্য রক্ষা করা মহা দায়। ভিন্ন ভিন্ন শাস্ত্র ভিন্ন ভিন্ন পথ অবলম্বন করিতে পরামর্শ দেয়, লোকাচার আবার স্বতন্ত্র বিধান জারি করে, এবং ইংরাজী শিক্ষা যে পথ নির্দ্দেশ করে, তাহা অনেক সময়েই লোকাচারের বিশেষ বিরোধী এবং শাস্ত্রকেও যে সর্ব্বত্র সম্যক্ রক্ষা করিয়া চলে, এমন বলা যায় না। সুতরাং নব্য হিন্দুর অবস্থা নিতান্ত শোচনীয়। শিক্ষাগুণে তিনি পাশ্চাত্য ভাবে দীক্ষিত, সমাজের ভয়ে লোকাচার পালন করেন এবং তর্কস্থলে কেবল আর্য্যমর্য্যাদা বজায় রাখিবার জন্য জানাশুনা বচন পাইলে তাহা লইয়া সঘনে মুখনাড়া দেন। কতটুকু কি মানিলে এবং কতটুকু কি করিলে হিন্দুধর্ম্ম অক্ষুণ্ণ পালন করা হয়, এ বিষয়ে তাঁহার জ্ঞানকাণ্ড বিধর্ম্মীরই মত।

সে জন্য কিন্তু নব্য হিন্দুকে দোষ দেওয়া চলে না। কি করিলে না করিলে হিন্দুধর্ম্ম পালন কিম্বা লঙ্ঘন করা হয়, বলা বাস্তবিকই বড় শক্ত। মুসলমান কিম্বা খ্রীষ্টধর্ম্ম যেরূপ জাতিবর্ণনির্ব্বিশেষে কতকগুলি মূল বীজে বিশ্বাসের উপর নির্ভর করে এবং আনুষঙ্গিক কতকগুলি অনুষ্ঠানের সহিত জড়িত, হিন্দুধর্ম্ম সেরূপ নহে। ঈশ্বরে বিশ্বাস এবং মহম্মদকে ঈশ্বরের প্রেরিত বলিয়া স্বীকার করাই মুসলমান ধর্ম্মের বীজমন্ত্র ; যীশুকে ঈশ্বরের পুত্র ও মানবের পরিত্রাতারূপে গ্রহণ করার উপরেই খ্রীষ্টধর্ম্মের প্রতিষ্ঠা ; হিন্দুধর্ম্মে বিশ্বাসের এরূপ কোনও নির্দ্দিষ্ট ভিত্তি নাই। নানাবিধ সম্পূর্ণ বিভিন্ন এবং বিরোধী মত ও বিশ্বাস, আচার অনুষ্ঠান, কাব্য দর্শন, বিজ্ঞান জ্যোতিষ, মন্ত্র তন্ত্র ইন্দ্রজাল যাহা কিছু কোন কালে এদেশে উদ্ভূত হইয়াছে, কিম্বা বিদেশ হইতে আসিয়া কালক্রমে এদেশী হইয়া দাঁড়াইয়াছে, তাহাই নিঃশব্দে হিন্দুধর্ম্মের অঙ্গীভূত হইয়া গিয়াছে। ইহার কতটা বিশেষ কোন ধর্ম্মমতে বিশ্বাস, কতটা লোকাচার, কতটা শাস্ত্রপালন, কতটা জাতিভেদ, আহার বিহার সম্বন্ধে সমাজের নিয়মরক্ষা, আর কতটাই বা ব্যক্তির স্বাধীনতা, এ পর্য্যন্ত তাহা সুনির্দ্দিষ্ট হয় নাই।

হিন্দুধর্ম্মের যদি কোন বিশেষত্ব চোখে পড়ে ত তাহা কেবল কোন প্রকার শৃঙ্খলা, প্রণালী এবং গঠনের সম্পূর্ণ অভাব। জ্ঞানে অজ্ঞানে, সত্য মিথ্যায়, ব্রহ্মে মৃৎপিণ্ডে, দেবতা পিশাচে, প্রেমে হিংসায় এরূপ নির্ব্বিবাদ একান্নবর্ত্তিতা আর কোথাও দেখা যায় না। আস্তিক্য এবং নিরীশ্বরবাদ, বিশ্বাস এবং সন্দেহ, কর্ম্ম এবং আলস্যের মধ্যে কোনরূপ ব্যবধান নাই। চার্ব্বাকের শিষ্যত্ব স্বীকারপূর্ব্বক ঈশ্বর ও পরকাল হইতে পরাঙ্মুখ হইয়া যে ব্যক্তি সমস্ত ধর্ম্মনীতিকে অবজ্ঞার চক্ষে দেখে, সেও যেমন হিন্দু, আর যে ব্যক্তি ঈশ্বরের নাম না লইয়া জলগ্রহণ করে না, সেও সেইরূপ হিন্দু। ব্রহ্ম যাহার আরাধ্য দেবতা এবং

তেত্রিশ কোটি উপ ও অপদেবতা যাহার সম্বল, দুই জনেই হিন্দুধর্ম্মের সমান সেবক। বিধানও তেমনি ;—এক দিকে অহিংসার পর ধর্ম্ম নাই, আর এক দিকে বলি নহিলে দেবপূজা হয় না—বলি ছাগ হইতে আরম্ভ করিয়া মানুষ অবধি। সুতরাং কি যে হিন্দুধর্ম্মের অনুমোদিত এবং কি নয়, তাহা ঠাহরান দায়। ভয়ে ভয়ে কথা কহিতে হয়, কাহাকে হিন্দু নয় বলিলে লাইবেল এবং কাহাকে হিন্দু বলিলে লাইবেল হইয়া দাঁড়ায়।

অধিকারিভেদের ব্যবস্থা এখানে খাটে না। অর্থাৎ এ কথা বলা চলে না যে, হিন্দুধর্ম্মের একটি মূল মত ও বিশ্বাস আছে—তবে সর্ব্বসাধারণে সে উচ্চ ভাব সম্যক্ ধারণা করিতে পারে না বলিয়া নানা দিক্ দিয়া সেই আদর্শে লইয়া যাওয়া হয়। দুই সম্পূর্ণ বিরোধী মতের গতি বিপরীত দিকেই হইয়া থাকে। নিরীশ্বরবাদের মধ্য দিয়া ব্রহ্মজ্ঞানের পথ নহে এবং দেবোদ্দেশে ক্রমাগত জীবহিংসা করিয়া অহিংসা সাধন হয় না। অতএব স্পষ্টই দেখা যাইতেছে, হিন্দুধর্ম্মের কোনও নির্দ্দিষ্ট মূল মত বা বিশ্বাস নাই। ঋষিরা নিজে নিজে স্বাধীনভাবে চিন্তা করিতেন—তাঁহারা সেই সকল চিন্তা রাখিয়া গিয়াছেন, বলপূর্ব্বক সব ঋষিকে এক গণ্ডীর মধ্যে আনা যায় না। পরবর্ত্তী ব্রাহ্মণেরাও তখনকার সুবিধামত যে সকল বিধিব্যবস্থা করিয়াছেন, যাবতীয় প্রাচীন ঋষিবাক্যের সহিত তাহার ঐক্য হইবার কথা নয়। তখন হিন্দুধর্ম্ম বলিয়া কোনো কিছু ছিল না—এবং পরে পরে পাঁচ জনে সেই নির্দ্দিষ্ট ধর্ম্মের ব্যাখ্যাও করেন নাই।

কেবলি যে কোনও মূল ধর্ম্মমত কিম্বা বিশ্বাসের কোনরূপ আঁটাআঁটি নাই তাহা নয়, আমাদের আচার ব্যবহার সম্বন্ধেও ভিন্ন ভিন্ন জাতি বর্ণ শ্রেণী এবং সম্প্রদায়ের মধ্যে সম্পূর্ণ অনৈক্য। গৌড়ীয় ব্রাহ্মণ মাংসাশী, পশ্চিমী ব্রাহ্মণের আমিষ সংস্পর্শ নিষিদ্ধ এবং এ নিষেধ অবহেলা করিলে অবিলম্বে জাতিচ্যুত হইবার সম্পূর্ণ সম্ভাবনা আছে। দাক্ষিণাত্যে অনেক ব্রাহ্মণ পলাণ্ডু ভক্ষণ করিয়া থাকেন এবং বাঙ্গলার শক্তি-উপাসকদিগের মধ্যে ব্রাহ্মণের পানদোষ-দৃষ্টান্তও বিরল নহে, কিন্তু পলাণ্ডুভক্ষণ কিম্বা মদ্য পানে হিন্দুস্থানী ব্রাহ্মণের সদ্য জাতিনাশ হয়। বঙ্গদেশ ভিন্ন অন্যান্য অনেক প্রদেশে ব্রাহ্মণেতর জাতির মধ্যে বিধবাবিবাহ প্রচলিত এবং নিম্নশ্রেণীর মধ্যে দাম্পত্য ছিন্ন করিয়া পত্যন্তর গ্রহণও বিরল নহে। ইহা ভিন্ন নানা বৈষ্ণব, শাক্ত, শৈব প্রভৃতি সম্প্রদায়ের নানাবিধ অনুষ্ঠান—কোনটির সহিত কোনটির বড় মিল নাই। এ সকল আচারভেদকে নিতান্ত সামান্য বলিয়া গণ্য করা যায় না ; কারণ, এই আচারভেদ হইতেই পরস্পরের মধ্যে আহার ব্যবহার, আদান প্রদান সম্বন্ধে যত বাধা এবং সকল প্রকার আত্মীয়তার পথ একেবারে বন্ধ।

কিন্তু আদান প্রদানের পথ বন্ধ কেবলি কি আচারভেদনিবন্ধন ? না, জ্ঞাতিবৈরী, গ্রাম্য দলাদলি এবং অন্যান্য আরও অনেক কারণ আছে ? রাঢ়ী বারেন্দ্র, কুলীন বংশজ,

ফুল মেল, হেন-তেন, এ সকলেও ত আমাদিগকে পরস্পর হইতে যথেষ্ট বিচ্ছিন্ন করিয়াছে। ইহা এ দেশের মাটির গুণ বলিতে হইবে। হিন্দুধর্ম্ম একদিকে যেমন ঢিলেঢালা আল্‌গা—মত ও বিশ্বাসের বাঁধাবাঁধি নাই, বিরোধী অনুশাসন এবং আইনকানুনের মধ্যে ভেদাভেদ নাই, কেবলি শাস্ত্রে অশাস্ত্রে লোকাচারের অনাচারে গোঁজামিল; আর একদিকে তেমনি বজ্রআঁটুনি, স্তরে স্তরে নানারকমের জাতিভেদ—ব্রাহ্মণ শূদ্রে, শূদ্রে শূদ্রে, ব্রাহ্মণে ব্রাহ্মণে, জাতিতে জাতিতে, বর্ণে বর্ণে, কুলে কুলে, জ্ঞাতিতে জ্ঞাতিতে এবং ব্যক্তিতে ব্যক্তিতে। মুসলমান অথবা খ্রীষ্টান ধর্ম্ম যেমন বিচ্ছিন্ন মানবজাতিকে এক বৃহৎ মণ্ডলীর মধ্যে আনিয়া এক করিয়া ফেলিতে চায়, হিন্দুধর্ম্মের প্রকৃতি সেরূপ নহে। মণ্ডলীগঠন হিন্দুধর্ম্মের প্রকৃতিবিরুদ্ধ এবং ভেদবুদ্ধি ইহার স্বাভাবিক।

প্রচার ত হিন্দুধর্ম্মের ভাব নয়, সুতরাং মণ্ডলীগঠনের আমাদের আবশ্যও হয় নাই। আর দেশব্যাপী সুবৃহৎ এক ধর্ম্মমণ্ডলী সংস্থাপনের পক্ষে আমাদের কতকগুলি বাধাও ছিল। ভারতবর্ষ চিরদিনই সহস্র ক্ষুদ্র ক্ষুদ্র রাজ্য উপরাজ্যে বিভক্ত ছিল। প্রত্যেক বিভাগ অপরের প্রতিদ্বন্দ্বী। নিত্য ঝগড়া বিবাদ, যুদ্ধ হাঙ্গামা লাগিয়াই আছে। এ অবস্থায় একটা রীতিমত ধর্ম্মগঠন অসম্ভব। তবে এখন যে আমরা প্রাচীন হিন্দুধর্ম্মের নাম লইয়া পড়িয়াছি, সে অনেকটা আমাদের মনগড়া—ইংরাজ শাসন ও ইংরাজী শিক্ষার প্রসাদে আমাদের মনে সকল বিষয়ে যে একটি প্রণালীবদ্ধ বৃহৎ সংহত ঐক্যের ভাব আসিয়াছে, প্রাচীন কালের সমাজ ও ধর্ম্মে এই ভাব আরোপ করিয়া একটি মানসী প্রতিমূর্ত্তি খাড়া করিয়া তুলিতেছি মাত্র। এবং নব্য হিন্দুধর্ম্মকে এই মানসী প্রাচীনেরই বংশধর ঠাহরাইয়া সান্ত্বনা লাভ করিতেছি, যেন সমস্ত ভারতবর্ষ একধর্ম্ম, একমত, একবিশ্বাস—এবং এই বিপুল জনসমাজ যে ধর্ম্মবন্ধনে পরিচালিত, তাহাকেই হিন্দুধর্ম্ম বলা হয়।

কিন্তু এ পর্য্যন্ত ত আমাদের যাহা কিছু ঐক্য, ঐ যাবনিক হিন্দু নামটায়। হিন্দু বলিলে আমরা প্রথমতঃ ভারতবাসী বলিয়া বুঝি, দ্বিতীয়তঃ মুসলমান খ্রীষ্টান প্রভৃতি ধর্ম্মাবলম্বী নয় বলিয়া জানি, তৃতীয়তঃ পিতা মাতা যে হিন্দু, তাহার পরিচয় পাই। মনের এক কোণে জাতিভেদের একটু ছায়াও আসিয়া পড়ে। এবং ব্রাহ্মণের সহস্র বিরোধী বিধানের মধ্যে যে-কোন গুটিকতকের প্রভাব অনুমান করি। কিন্তু জাতিভেদ এবং ব্রাহ্মণ্যের বিরুদ্ধে প্রাচীন কালে মধ্যে মধ্যে যে সকল ধর্ম্মান্দোলন গিয়াছে, তাহাও এখন হিন্দুধর্ম্মেরই অঙ্গ বলিয়া পরিগণিত হয় এবং চৈতন্য প্রভৃতি সংস্কারকেরা অবতারের মত সম্মানিত হয়েন। এমন কি, যে বুদ্ধদেবের প্রভাবে ভারতবর্ষের এক প্রান্ত হইতে অপর প্রান্ত পর্য্যন্ত সমস্ত ব্রহ্মণ্য একেবারে নির্ব্বিষ হইয়া পড়িয়াছিল এবং সমস্ত জাত্যভিমান ও মিথ্যা দম্ভ চূর্ণ হইয়া গিয়াছিল, সে বুদ্ধদেবও আমাদের একজন অবতারমধ্যে গণ্য। শুধু তাই নয়।

জগন্নাথক্ষেত্রে ব্রাহ্মণে চণ্ডালে উচ্চ নীচে ভেদ নাই—যে ব্রাহ্মণ শূদ্রের ছায়া মাড়াইয়া স্নান না করিলে আপনাকে পতিত বলিয়া ঠিক দিয়া রাখেন, শূদ্রের অন্ন গ্রহণ করিয়াও সেখানে তাঁহার ব্রহ্মণ্য ক্ষুন্ন হয় না।

এ সকল ছিদ্র থাকিলেও কিন্তু জাতিভেদ যে আমাদের মজ্জায় মজ্জায়, তাহাতে আর সন্দেহ নাই। একজন মহৎ লোকের আবির্ভাবে চারি দিকে যখন একটু উৎসাহ উত্তমের সঞ্চার হয়, তখনই দিনকতক এখানে জাতি ভাঙ্গে, সেখানে শ্রেণী ভাঙ্গে, একটা হৈচৈ বাধে, তাহার পর আবার যে-কে-সেই। বুদ্ধই আসুন আর চৈতন্যই আসুন, চোখের আড়াল হইলেই আমাদের প্রাণের আড়াল। আমাদের যাহা কিছু সম্পর্ক—শরীরী মানুষটির সহিত, আমরা ভাবের ধার ধারি না। তাই মহত্ত্বকে কেবল অবতার হিসাবে ফুলচন্দন দিয়া পূজা করি এবং কার্য্যতঃ যথাসাধ্য তাঁহার প্রতিকূলাচরণ করিতে ত্রুটি করি না। চৈতন্যের শিষ্যেরা তাঁহার অনুসরণ করে তাঁহাকে মারিয়া—তিনি যে সার্ব্বজনীন উদার প্রেম প্রচার করিয়াছিলেন, সেই প্রেম সঙ্কীর্ণ গণ্ডীবদ্ধ করিয়া, তিনি যে মধুর রসে জগতের হৃদয় সিক্ত করিয়া তুলিয়াছিলেন, সেই বিমল রসে বিষ মিশাইয়া। বুদ্ধ অবতারীকৃত—কিন্তু যে মহদ্ভাবে বৌদ্ধধর্ম্মের প্রতিষ্ঠা, সে ভাবকে আমরা দেশান্তরিত করিয়া নিশ্চিন্ত। এবং আরও আশ্চর্য্যের বিষয় এই যে, অবতার বলিয়া গণ্য করিলেও বুদ্ধকে আমরা নাস্তিক বলিয়া গালি দিতে ছাড়ি না। এরূপ দেবে দানবে—অবতারে নিরীশ্বরে অপূর্ব্ব সম্মিলন একমাত্র আমাদের দেশেই সম্ভব।

আসল কথা, ভেদসংঘটন আমাদের জাতীয় চরিত্রের একটি বিশেষ লক্ষণ। এবং সেই জন্যই জাতিভেদ আমাদের ধর্ম্মের সহিত এমন জড়িত হইয়া গিয়াছে। সমাজের সর্ব্বাঙ্গের মধ্যে রক্তচলাচল বন্ধ। পরস্পর হইতে বিচ্ছিন্ন হইবাব দিকে আমাদের যত ঝোঁক। দেবতা তেত্রিশ কোটি এবং ইহার উপরে প্রতি দিন দুদশটি করিয়া বাড়িতেছেন। ভিন্ন ভিন্ন দেবতার সেবকদিগের মধ্যে দলাদলি। শৈব—বৈষ্ণব দেবতার নামে ছড়া বাঁধিয়া গালি দেয়, বৈষ্ণব খুঁজিয়া খুঁজিয়া শিবের যত অপকর্ম্ম বাহির করে, আবার শাক্ত শৈবের মধ্যেও বনিবনাও হয় না। যাঁহারা কবিকঙ্কণ চণ্ডী পাঠ করিয়াছেন, স্ত্রী-দেবতার প্রতি ধনপতি সওদাগরের বিরাগের কথা তাঁহাদের অবিদিত নাই। আবার ছোটখাট অনেক অজ্ঞাতকুলশীল দেবতা আছেন, ভক্তেরা স্তুতি রচনা করিয়া তাঁহাদিগকে জাগ্রত করিয়া তুলে। এবং এরূপ অনেক প্রমাণ প্রয়োগ দেখা যায় যে, মনস্কামনা সিদ্ধিপক্ষে সত্যপীর, ইন্দ্র চন্দ্র বায়ু বরুণ অপেক্ষা শ্রেষ্ঠ এবং মনসা দেবী অনায়াসে মহেশ্বরকে লঙ্ঘন করিয়া যাহাকে তাহাকে কালিন্দীসহোদরসদনে চালান দিতে পারেন। ইহা ভিন্ন, গ্রামে গ্রামে পাড়ায় পাড়ায় ভিন্ন ভিন্ন জাগ্রত দেবতার পরিচয় শুনা যায়। গ্রামের লোকেরা অনেক

বুদ্ধিপূর্ব্বক ইহাঁদিগকে সন্ধান করিয়া বাহির করে। ও-পাড়ায় মনু বুড়ী এত দিন বাঁচিয়া বাঁচিয়া একানব্বই বৎসর বয়সে যেই ইহলীলা সাঙ্গ করিল, বৎসর না যাইতে এ-পাড়ার নবীন ঘোষের গৃহিণী পুত্রশোকের মর্ম্মঘাতী বেদনা অনুভব করিলেন; লোকে সন্ধান পাইল—মনু বুড়ী নিতান্ত যে-সে নয়, নবীন ঘোষের বাড়ীর ঈশান কোণে আমড়াতলায় আশ্রয় গ্রহণ করিয়াছে, আমড়াবনের পাশে পুকুরপাড়ে ওলাদেবীর বাস, মনু ওলাদেবীর কেহ হয়। অতএব ওলাদেবীর মত মনু বুড়ীরও সেবার বিধানাদি করিয়া দিয়া তাহাকে সন্তুষ্ট রাখিতে হইবে। এইরূপে মনুঠাকুরাণী ওলা মনসার দল বৃদ্ধি করিলেন। জেনেরাল নিকলসন সিপাহীদের বড় প্রিয় পাত্র ছিলেন—তাহারা তাঁহাকে দেবতা করিয়া তুলিল। আর সন্ন্যাসী ফকির মানুষের দেবত্বপ্রাপ্তি ত নিত্য ঘটনা। এইরূপে পুরাতন ও নূতন দেবদেবীতে আর স্থান সংকুলান হয় না। দেবতাদিগের মধ্যেও নানা জাতি এবং বর্ণ—ব্রাহ্মণ, ক্ষত্রিয়, গোয়ালা, এমন কি, কদাচ কখনো মুসলমান এবং খ্রীষ্টান পর্য্যন্ত। এইখানে বলা ভাল, বিড়াল কুকুর প্রভৃতি জন্তুরূপী দেবতারও মধ্যে মধ্যে নাম শুনা যায়। এবং অনেক সময় ভূত প্রেত হইতে এই সকল দেবতার অভিব্যক্তি।

ব্রাহ্মণেরা যে সকল সময় এই সকল দেবতাকে খোঁজ করিয়া বাহির করেন তাহা নয়—দেবতার আবির্ভাব কখন্ কোথায় হয় বলা ত যায় না—তিনি যাহার প্রতি প্রসন্ন হন, তা ভূতো বাগ্‌দীই কে জানে আর হারু চণ্ডালই বা কে জানে। তবে ঘণ্টা নাড়িবার বেলায় একটা ব্রাহ্মণ চাই বটে। কারণ, শূদ্রসংস্পর্শে দেবতার দেবত্বনাশ হইতে আটক নাই। বলা বাহুল্য, ব্রাহ্মণ জুটিতে বিলম্ব হয় না। এবং ঘণ্টানাড়া ব্রাহ্মণ ভিন্ন শাস্ত্রীয় পণ্ডিতেরাও এই অনার্য্য দেবতার চরণে ফুলচন্দন ও একটি করিয়া প্রণাম পাঠাইয়া ধন্য হয়েন।

অনার্য্য দেবতা বলিলাম বলিয়া এখানে হয় ত কৈফিয়ৎ দেওয়া আবশ্যক। কারণ, হিন্দুধর্ম্মকে অনেকে সম্পূর্ণ আর্য্য বলিয়া মনে করেন এবং ব্রাহ্মণধর্ম্মের সহিত ইহাকে এক ঠাহরান। কিন্তু হিন্দু এবং আর্য্যে অনেক তফাৎ। আর্য্য বলিতে কেবল সমাজের উচ্চশ্রেণীকেই বুঝায়—ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য; হিন্দু—আর্য্যে অনার্য্যে, উচ্চ নীচে, নানা বিরোধী জিনিসের সম্মিশ্রণের ফল। হিন্দু কেবলি ব্রাহ্মণ ক্ষত্রিয়ে আবদ্ধ নয়, হাড়ি বাগ্‌দী, ডোম চামার, ভারতের অধিবাসী যে-কেহ স্পষ্টতঃ মুসলমান কিম্বা খ্রীষ্টান নয়, সেই হিন্দু। এবং ইহাদের সকলেরই ধর্ম্ম হিন্দুধর্ম্মের অন্তর্ভুক্ত। সমাজে ব্রাহ্মণের প্রাধান্য হইলেও হিন্দুধর্ম্মগঠনে এই সকল নানাবিধ নিরক্ষর লোকদিগের কল্পনার কম প্রভাব নহে। এবং সে প্রভাব উন্নত ব্রাহ্মণদিগকেও স্পর্শ করিয়াছে। মাঝিমাল্লারা বিপদ্ নিবারণের জন্য বিশালাক্ষীর দহে পয়সা ফেলিয়া দেয়। দেখাদেখি ব্রাহ্মণেরাও নৌকা করিয়া যাইবার সময় উক্ত স্থানে বিশালাক্ষী দেবীর উদ্দেশে তাম্রমুদ্রা নিক্ষেপ করিতে শিখিয়াছেন

এবং শূন্যে প্রণাম ঠুকিয়া মনে মনে বলেন, হে মা বিশালাক্ষি, এ যাত্রা রক্ষা কর, যেন বাড়ী গিয়া গৃহিণীর মুখচন্দ্র দেখিতে পাই ; আবার যখন এখান দিয়া যাইব, তোমার জন্য আবার এমনি করিয়া পয়সা ফেলিয়া দিব। মুসলমানের দেখাদেখি অনেক জায়গায় ব্রাহ্মণেরা সিন্নি দিয়া পীরকে সন্তুষ্ট রাখেন। এ সকল দেবতা উপদেবতা যে ব্রাহ্মণধর্ম্মপ্রসূত নহে, তাহা ত আর চোখে আঙ্গুল দিয়া বুঝাইতে হইবে না। এবং ইহা হইতেই হিন্দুধর্ম্মগঠনে নিম্নশ্রেণীর প্রভাবের যথেষ্ট পরিচয় পাওয়া যায়।

প্রাচীন ব্রাহ্মণেরা সমগ্র ভারতবর্ষকে এক সংহত ধর্ম্মগঠনে এক করিতে চেষ্টা করেন নাই—তাঁহারা আপন মনে ধ্যান ধারণা করিতেন এবং আপন উন্নত আদর্শে আপনাকে গঠিত করিতেন। ভারতবর্ষের জনসাধারণ সে আদর্শে কখনও পৌঁছে নাই, এবং সাধারণের পক্ষে সে আদর্শ দুর্গম বুঝিয়া ব্রাহ্মণেরা সাধারণকে সে বিষয়ে উপদেশও দিতেন না। জ্ঞানধর্ম্মে অগ্রসর বলিয়া সমাজে তাঁহাদের প্রাধান্য সহজেই প্রতিষ্ঠিত হয়। কালক্রমে ব্রাহ্মণের সংখ্যা যখন বৃদ্ধি পাইতে লাগিল এবং ব্রহ্মণ্য জ্ঞানের সহিত সর্ব্বত্র যোগ রক্ষা করিতে পারিল না, তখন সহস্র প্রচলিত ধর্ম্মকর্ম্মের সহিত জড়িত হইয়া বংশগুণে ব্রাহ্মণই সেই সকল ধর্ম্মানুষ্ঠানের কর্ত্তৃত্ব লাভ করিলেন। এই পর্য্যন্ত ব্রাহ্মণের প্রভাব। নহিলে, ব্রাহ্মণধর্ম্ম সাধারণ্যে কখনও প্রচলিত হয় নাই—এবং ব্রাহ্মণের প্রভাব ঠিক খ্রীষ্টান পাদ্রীর মত নহে। বংশগৌরবে দেবত্বের সহিত তাঁহার ঘনিষ্ঠতা এবং ইহা হইতেই তাঁহার অমর প্রভাব।

কিন্তু এ কথা মানিতে হয় যে, আমাদের দেশের সর্ব্বসাধারণের মধ্যে ধর্ম্মভাব প্রচারের মূল ব্রাহ্মণ। এবং সাধারণের প্রভাব যেমন ব্রাহ্মণকে স্পর্শ করিয়াছে, ব্রাহ্মণের প্রভাব তেমনি সাধারণের ধর্ম্মকে অনেক পরিমাণে গঠন দিয়াছে। কিন্তু ব্রাহ্মণধর্ম্মের সহিত হিন্দুধর্ম্মের যোগ ঠিক কোন্‌খানটায় এবং বিচ্ছেদই বা কোথায়, এখন নির্ণয় করা কঠিন। কালসহকারে ব্রাহ্মণের অবস্থা পরিবর্ত্তনের সহিত ধর্ম্মও ক্রমে ক্রমে অল্পে অল্পে নিঃশব্দে পরিবর্ত্তিত হইয়া আসে এবং প্রচলিত সহস্র সংস্কার আত্মসাৎ ও পরিপুষ্ট করে। সাধারণের মধ্যে ধর্ম্মহীনতা আশঙ্কায় ব্রাহ্মণেরা মধ্যে মধ্যে তাঁহাদের উচ্চ লক্ষ্য হইতে নামিয়া আসিয়া সাধারণের উপযোগী অনেক ব্যবস্থাও করিয়াছেন। এবং সে সকল বিধি ব্যবস্থা তাঁহাদের নিজের উপরেও ফলিয়াছে। বলা বাহুল্য, ইহা হিন্দুধর্ম্মেরই অঙ্গ। হিন্দুধর্ম্ম সকলই ;—ব্রাহ্মণেতর নানাবিধ উপধর্ম্মের সহিত ব্রাহ্মণধর্ম্মের সম্মিশ্রণ হিন্দুধর্ম্ম ; অমিশ্র বিশুদ্ধ ব্রাহ্মণধর্ম্মও হিন্দুধর্ম্ম ; এবং যে সকল অপধর্ম্ম ব্রাহ্মণধর্ম্মের ছায়াও মাড়ায় নাই, তাহাও হিন্দুধর্ম্ম। সুতরাং ব্রাহ্মণধর্ম্ম এবং হিন্দুধর্ম্মের মধ্যে রেখা টানা চলে না।

কিন্তু হিন্দুধর্ম্মের প্রকৃতি কি, তাহা এত ক্ষণে বোধ করি কতকটা পরিস্ফুট হইয়াছে। এবং কোনপ্রকার শৃঙ্খলার যে এখানে কিরূপ অভাব, তাহা বুঝিতেও কাহারো বড় বাকি নাই। হিন্দু দেবচরিত্র আলোচনা করিলে এ অভাব আরও সুস্পষ্ট চোখে পড়ে। তেত্রিশ কোটির অধিক দেবতা হইলেও একই দেবচরিত্রের এরূপ অসঙ্গত বিরোধী বর্ণনা দেখা যায় যে, তাহার মধ্যে সামঞ্জস্য বাহির করা দুঃসাধ্য হইয়া উঠে। এবং একই দেবতার নানা বিরোধী উপাসকসম্প্রদায়ের মধ্যে কোনপ্রকার নৈতিক একতা পর্য্যন্ত দেখা যায় না। এক কৃষ্ণকে কত জনে কত ভাবে দেখে—কেহ রূপক হিসাবে, কেহ অবতার হিসাবে, কেহ পূর্ণব্রহ্ম হিসাবে, কেহ আদর্শ মনুষ্য হিসাবে ; এবং এই হিসাবানুসারে ভিন্ন ভিন্ন লোকের উপর তাঁহার ভিন্ন ভিন্ন প্রভাব। কৃষ্ণলীলা যাহারা কেবলমাত্র রূপক হিসাবে গ্রহণ করে এবং যাহারা ইহার পার্থিব অনুকরণকেই মুক্তির পরম পথ বলিয়া নির্দ্দেশ করে, তাহাদের উভয়ের মধ্যে নীতিবিষয়ে ঐক্য হইবার কথাও নয়। কৃষ্ণের নামের চারি দিকে নানা রসের গল্প জুটিয়াছে—এই সকল গল্পের নায়করূপে তিনি ভিন্ন ভিন্ন উপাসক সম্প্রদায়ের নীতি গঠন করেন। মহাদেবও এক দিকে অসাধারণ সংযমী যোগী পুরুষ—ভোগসুখের মূর্ত্তিমান্ প্রতিবাদ ; অন্যত্র নেশাখোর লক্ষ্মীছাড়া এবং কুচনীপাড়ার সহিত তাঁহার ঘনিষ্ঠ সম্বন্ধ। সুতরাং এক মহাদেবের দুই রূপ সম্পূর্ণ বিপরীত নৈতিক প্রভাব। আধ্যাত্মিক এবং পার্থিব উভয় ভাবে এই সকল দেবচরিত্রের কিরূপ প্রভাব যাঁহারা জানিতে ইচ্ছা করেন, বাবু অক্ষয়-কুমার দত্তের ভারতবর্ষীয় উপাসকসম্প্রদায় নামক গ্রন্থ পাঠ করিলেই সবিশেষ বিবরণ অবগত হইবেন। আর মিথ্যাচরণে কাপট্যাবলম্বনে এবং যথেচ্ছাচারিতায় আমাদের দেবগণ কিরূপ পটু, তাহার প্রমাণ আবশ্যক হইলে সংস্কৃত পুরাণাদি হইতে আরম্ভ করিয়া বাঙ্গালা কবিকঙ্কণ চণ্ডী, মনসার ভাসান এবং অন্নদামঙ্গল পর্য্যন্ত রাশীকৃত গ্রন্থের উপর নিশ্চিন্ত মনে বরাত দেওয়া যাইতে পারে। প্রাচীন বঙ্গসাহিত্যে ত দেবচরিত্র চরিত্রহীনতার আদর্শ। এবং নবাবী যথেচ্ছাচারিতাই দেবতাদিগের ক্ষমতার একমাত্র পরিচয়। সুতরাং শাস্ত্রবিধি যতই সংযম সাধনের উপদেশ দিয়া মরুক না কেন, এই সকল প্রবল আদর্শ আমাদিগকে সংযমসাধনের পথ হইতে নিরাপদ্ দূরে রাখিতে যথাসাধ্য চেষ্টা করিবে।

ধর্ম্মের এইরূপ বহুরূপী বিশৃঙ্খলা বোধ করি অনেকাংশে ভারতবর্ষের রাজনৈতিক অনৈক্যের সহিত জড়িত। এক বৃহৎ সংহত শাসনতন্ত্রের অধীনে সমস্ত দেশ যখন দীর্ঘকাল নিরবচ্ছিন্ন শান্তিসুখ ভোগ করিবার অবসর পায়, তখনই প্রায় ধর্ম্ম লইয়া জাতির হৃদয়ে একটা অন্দোলন উঠে এবং সুবৃহৎ সংহত ধর্ম্ম গঠনের এই সময়। নহিলে চতুর্দ্দিকে অশান্তি উপদ্রবে লোকের মন যখন নিতান্ত বিক্ষিপ্ত থাকে, তখন সুশৃঙ্খলে গঠনকার্য্য সুসম্পন্ন হওয়া কঠিন। রাজনৈতিক অবস্থার সহিত জাতীয় ধর্ম্মসংগঠনের এরূপ ঘনিষ্ঠ যোগ প্রথম দৃষ্টিতে

কেমন অসঙ্গত বলিয়া বোধ হয়, কিন্তু ইহার অনুকূলে যখন রীতিমত ঐতিহাসিক প্রমাণ পাওয়া যায়, তখন আর এ যোগ সম্বন্ধে সংশয় থাকে না। খ্রীষ্টধর্ম্মের আবির্ভাবের পূর্ব্বে রাজনৈতিক অশান্তির সহিত রোমের ধর্ম্মনৈতিক অবস্থাও বিশৃঙ্খল ছিল—আমাদেরই মত নানা দেবতা উপদেবতা, কোনটির সহিত কোনটির বড় ঐক্য নাই, রোমানেরা মনের নানা প্রবৃত্তিকে দেবতার পদে প্রতিষ্ঠিত করিয়া পূজা করিত, ভাল মন্দ বিচার ছিল না, স্বর্গ নরক গায়ে গায়ে, মুড়ি মিছরি একদর। রাজনৈতিক শান্তি এবং খ্রীষ্টীয় ধর্ম্মগঠন প্রায় একসঙ্গেই আসে। আমাদের দেশেও সম্প্রতি ইংরাজ-শাসনের শান্তিতে জাতীয় ধর্ম্মগঠনের ভাবের অঙ্কুর গজাইয়া উঠিয়াছে। এবং প্রাচীন কালেও আমাদের অদৃষ্টে একবার এই শুভ অবসর জুটিয়াছিল। অশোক তখন ভারতবর্ষের সিংহাসনে অধিষ্ঠিত—তাঁহার প্রবল প্রতাপে সমস্ত ভারত একছত্র। রাজনৈতিক অবস্থা শান্তিময় এবং জাতীয় ধর্ম্মগঠনের অনুকূল। তাহাতে বৌদ্ধধর্ম্ম প্রচারের ধর্ম্ম এবং অশোক একজন পরম বৌদ্ধ। অল্পদিন মধ্যে হু হু করিয়া বৌদ্ধধর্ম্ম দেশময় ছড়াইয়া পড়িল। কিন্তু বৌদ্ধধর্ম্ম ভাল করিয়া আমাদের মজ্জার মধ্যে বসে নাই—বসিবার অবসর পায় নাই। ভারতবর্ষ বহুদিন একছত্র রহিল না এবং বৌদ্ধধর্ম্ম দেশান্তরিত হইয়া গেল। শিথিল ভারতবর্ষীয় প্রকৃতি বৌদ্ধ আন্দোলনের বৃহৎ সংহত সুশৃঙ্খলা হইতে মুক্তি লাভ করিয়া আবার ছোটখাট রাজ্য উপরাজ্য এবং অনির্দ্দিষ্ট সহস্র বিশ্বাস উপবিশ্বাসের অরাজকতায় সান্ত্বনা লাভ করিল।

এই অরাজক অবসরে চারি দিক্ হইতে যে নূতন বহুরূপী ধর্ম্মের অবির্ভাব হইল, তাহাই এই নব্য হিন্দুধর্ম্মের জননী। এবং সেই অবধি হিন্দুধর্ম্ম একটা প্রকাণ্ড নিবিড় জঙ্গল—যেখানে যেমন সুবিধা পাইয়াছে, নানা রকমের গাছপালা এবং আগাছা সমভাবে গজাইয়া উঠিয়াছে। গাছে আগাছায় বন ঢাকা—কোথাও পথ দেখা যায় না—এবং এত দিন পথের সন্ধানও কেহ করে নাই। সূর্য্যালোক নাই—দিক্‌নির্ণয়শলাকা নাই—ঘন বনের মধ্য দিয়া অন্ধকারে হাতড়াইয়া আর কত পথ বাহির হইবে? এখন ইংরাজী শিক্ষার প্রসাদে আমাদের মনে যে নূতন স্বাধীনতা ও সংহত ঐক্যের ভাব আসিয়াছে, ইহা দ্বারাই যদি কালে এই বিপুল ধর্ম্মজঙ্গল পরিষ্কার হয়—এবং এই ঘন নিবিড় বন্নানীর মধ্য দিয়া কোন নূতন পথ বাহির হয়—সেই একমাত্র ভরসা। [ 'সাধনা,' আষাঢ় ১২৯৯ ]

# সাময়িক সারসংগ্রহ

## জাপানী সভ্যতা

এপ্রিল মাসের ফর্টনাইট্‌লি রিবিউ পত্রিকায় জাপানী ব্যবহার সম্বন্ধে পিগট্‌ সাহেবের একটি সুন্দর প্রবন্ধ বাহির হইয়াছে। উক্ত প্রবন্ধে লেখক মহাশয় জাপানীদের যথার্থ আর্টিষ্টিক সৌন্দর্য্যবোধের বিস্তর প্রশংসা করিয়াছেন এবং পৃথিবীর এই অতি দূরপ্রান্তবর্ত্তী "অসভ্য" দেশের নিকট হইতে বলদৃপ্ত সভ্যতাভিমানী য়ুরোপের শিখিবার এখনও কত কি আছে, তাহাই দেখাইয়াছেন।

জাপানী আর্টের প্রশংসা এই প্রথম নহে। ইতিপূর্ব্বেও দুএকজন আর্ট-সমালোচক এমন কথা বলিয়াছেন—এবং য়ুরোপের উপরে ইহার প্রভাব যে সভ্যতাবর্দ্ধক ও উন্নতিকর, এ কথা স্বীকার করিতেও কুণ্ঠিত হয়েন নাই।

তাই বলিয়া সকল আর্টেই যে জাপান য়ুরোপকে ছাড়াইয়া উঠিয়াছে, তাহা অবশ্য নয়। চিত্রবিদ্যার য়ুরোপে যেরূপ উন্নতি হইয়াছে, জাপানে তত দূর হয় নাই। জাপানী চিত্রকরের রচনায় ছায়া আলোকের সেরূপ পরিপাটি সন্নিবেশ দেখা যায় না। কিন্তু দুই চারিটি সূক্ষ্ম রেখাপাতে আর্টিষ্টিকতার যথেষ্ট পরিচয়। সুন্দর জিনিসকে সুন্দররূপে কেমন করিয়া ফুটাইতে হয়, জাপানীরা তাহা বেশ বুঝে।

জাপানী আর্টের গৌরবই এই। কোথায় একটুখানি কি করিলে সর্ব্বাপেক্ষা দেখায় ভাল—একটি রেখা টানিলে অনেকখানি ব্যক্ত করা হয়—একটু কারুকার্য্য করিলে চরম খোলতাই হয়, জাপানীরা ঠিক ধরিতে পারে। জাপানী দোকানের একখানা সামান্য পাখায়, একটা চার গণ্ডা পয়সার কাগজ-চাপায়, একটা যে-কোন-কিছুতে তাহার পরিচয় পাওয়া যায়।

জাপানীদের মত দৈনন্দিন সামান্য ব্যবহার্য্য জিনিসেও সৌন্দর্য্য রক্ষা করার দিকে আমাদের কোন মনোযোগ নাই—কাজ চলিয়া গেলেই আমরা সন্তুষ্ট, মোটা তালপাতার পাখাই হোক্‌, গোলপাতার ছাতাই হোক্‌—দেখিতে ভালমন্দে আমাদের বড় যায় আসে না।

কিন্তু জাপানীরা সকল জিনিসকেই একটু সুন্দর করিয়া তুলিতে পারে। এবং এ বিষয়ে তাহাদের যত্নের ত্রুটি নাই। একটু কাঠকাঠরা তাহারা পড়িতে দেয় না—একটা না একটা সাজানগোছানর কাজে লাগাইয়া লয়। এবং এই সাজানগোছানতেই জাপানীদের বিশেষ নৈপুণ্য।

ইংরাজ লেখক জাপানীদের এই গুণেই বিশেষ মুগ্ধ। তিনি সর্ব্বত্রই তাহাদের সুশোভন বিন্যাসপটুতার কথাই বলিয়াছেন। তাহারা ফুলদানিতে কত রকমে ফুল সাজায়—এবং এই ফুল সাজাইবার জন্য কত রকমের ফুলদানি! সুরের বিচিত্র সমাবেশে পাশ্চাত্য সঙ্গীত যেমন উৎকর্ষ লাভ করিয়াছে—ফুলের বিচিত্র সমাবেশে জাপানী বিন্যাসপটুতা তেমনি পরিণতি লাভ করিয়াছে।

কণ্ডর সাহেবের গ্রন্থে এ সম্বন্ধে বিস্তর উপদেশ লাভ করা যায়। কিসের পর কি রঙ খাপ খায়, কোন্ ঋতুতে কিরূপ ফুলবিন্যাস শোভা পায়, কোন্ ফুল দেবতাকে দিতে হইবে, কোন্ ফুল বিবাহোৎসবের উপযোগী ইত্যাদি সম্বন্ধে বিশেষ বিশেষ নিয়ম আছে। দুইটি তীব্র রঙের মধ্যে কোমল রঙের ব্যবধান থাকা আবশ্যক। যে যে রঙে মিশ খায় না, মধ্যে সবুজ পাতা কিম্বা শুভ্র ফুল দিয়া তাহাদিগকে বিচ্ছিন্ন করিয়া দিতে হইবে। ভিন্ন ঋতুর সঙ্গে ভিন্ন ফুলের যেন ভাবগত ঐক্য থাকে। বাসন্তী ফুলবিন্যাসে নবীন যৌবনের শ্যামলতা, গ্রীষ্মকালে পরিপূর্ণ বিস্তারের ভাব, শরতে কার্শ্য এবং শীতে শুষ্ক নীরস জীর্ণতা।

ফুলদানি নানা রকমের—এবং নানারকম করিয়া ফুল সাজাইতে হয়। কণ্ডর সাহেব এক খাড়া বাঁশের নির্ম্মিত বিয়াল্লিশ রকম ফুলদানির উল্লেখ করিয়াছেন—কোনটির নাম সিংহমুখ, কোনটি বা হংসদ্বার, কোনটি বানরদেহ, কোনটি বংশী ইত্যাদি ইত্যাদি। বাঁশের গোড়া হইতে কাটিয়া নৌকাকারের নানা প্রকার ঝোলনা ফুলদানি প্রস্তুত হইয়া থাকে—তাহাতে এমন করিয়া ফুল সাজান হয় যে, দেখিয়া বোধ হয়, যেন এক একখানি ফুলের নৌকা—ফুলের দাঁড়, ফুলের হাল, ফুলের মাস্তুল। নৌকা কোনটি বিদেশাভিমুখে চলিয়াছে, কোনটি বা বন্দরে আসিয়া লাগিতেছে, এইরূপ নানা ভাবের।

শেষ কথা, জাপানের সামাজিকতা—ভদ্রতার রীতিনীতি, মেলামেশার নিয়ম, কথাবার্ত্তার ধরণধারণ। সমাজকে সুসভ্য সুন্দর করিতে হইলে কতকগুলি শিষ্টাচারের নিয়ম বিশেষ আবশ্যক। ভাষা সুশোভন এবং ব্যবহার সুন্দররূপে সুসংযত হওয়া উচিত। কেবল আমাদের বাঙ্গালী সমাজেই ইহার অভাব দেখা যায়। ইতর বর্ব্বরতা আমাদের দেশে যে কিরূপ অস্থিমজ্জায় প্রবেশ করিয়াছে, তাহা আমাদের দেশে সাধারণের মধ্যে প্রচলিত খবরের কাগজগুলি পড়িলেই বুঝা যায়—তাহা ছাড়া সম্ভাষণ অভিবাদনের ত কোন নিয়মই নাই। জাপানীদের ইহার বিপরীত। কথাবার্ত্তার মধ্যেও সৌন্দর্য্য যাহাতে রক্ষিত হয়, সে দিকে তাহাদের তীক্ষ্ণ দৃষ্টি। যদি গলা থাকে, গান গাহিতে বলিলে গান না গাহা, যদি বাজাইতে জানি, দু শ ওজর আপত্তি করিয়া তবে সুর বাঁধিতে বসা, এইরূপ অসামাজিকতা জাপানী-চরিত্রে বিরল। জাপানীদের কোটো বলিয়া একপ্রকার যন্ত্র আছে—নিমন্ত্রিত অভ্যাগতদের মধ্যে কেহ তাহা বাজাইতে জানিলে গৃহকর্ত্তা প্রায়ই তাঁহাকে বাজাইতে

অনুরোধ করেন; এবং তাঁহার অনুরোধ রক্ষা না করিলে অভদ্রতা করা হয়। বিনাইয়া বিনাইয়া ভড়ং করা জাপানে ভদ্রলোকের উপযুক্ত বলিয়া বিবেচিত হয় না। আরও এইরূপ সামাজিক ব্যবহারের তাহাদের অনেক নিয়মাদি আছে—এখানে তাহার বিস্তারিত বিবরণ প্রকাশ করা অসম্ভব।

সম্প্রতি পাশ্চাত্য শিক্ষার সংস্পর্শে জাপানের অবস্থার একটা গুরুতর পরিবর্ত্তন আরম্ভ হইয়াছে। জাপানী যুবকদিগের অনেকেরই মধ্যে ইংরাজী ধরণধারণ প্রবেশ লাভ করিতেছে। কিন্তু জাপানের বড় বড় লোক সকলেরই বিশ্বাস যে, এ বিদেশীয়ানা অধিক দিন স্থায়ী হইবে না—তবে জাপানী সভ্যতা ইহার দ্বারা সমধিক পরিপুষ্টি লাভ করিয়া ক্রমে আরও দৃঢ় হইয়া উঠিতে পারে। [ 'সাধনা,' আষাঢ় ১২৯৯ ]

# বাঙ্গলা সাহিত্যের দেবতা

জাতির অবস্থার সহিত ধর্ম্মের যোগ অনুভব করিতে হইলে একবার বাঙ্গলার প্রাচীন সাহিত্য আলোচনা করিয়া দেখা আবশ্যক—বিশেষতঃ বাঙ্গলার মঙ্গলকাব্যগুলি এবং যে সমস্ত গ্রন্থে দেবদেবীর মাহাত্ম্যবর্ণন কিম্বা পূজাদি সম্বন্ধে কথাবার্ত্তা আছে।

বঙ্গসাহিত্যের জন্ম অল্পদিন মাত্র। মুসলমান শাসন তখন আমাদের হাড়ে হাড়ে অনেকটা বসিয়াছে—এবং খামখেয়ালী নবাবীর দোর্দ্দণ্ডপ্রতাপ যথেচ্ছাচারপরায়ণতাই ক্ষমতার একমাত্র পরিচয় ও চরম আদর্শ বলিয়া গণ্য হয়। রাজপুরুষেরা কেবলমাত্র প্রচণ্ড শাসক—তাড়না করেন, লাঞ্ছনা করেন, গঞ্জনা দেন, অকথ্য বলেন এবং খেয়াল অনুসারে কুত্তা লেলাইয়া দিয়া তামাসা দেখেন। আমরা লাঞ্ছনা সহি, গঞ্জনা সহি, গালি খাই এবং কুত্তাকে বিষম ভয় করি। রাজাপ্রজার মধ্যে সম্বন্ধ কেবল ভয়ের। প্রজা রাজাকে ভয়ে ভয়ে মানিয়া চলে—নহিলে বিপদ্ ঘটিতে আটক নাই, রাজা প্রজাকে তাঁবে দাবাইয়া রাখেন—তোষামোদ করিলে অনুগ্রহ করেন, নহিলে নিগ্রহের একশেষ। ন্যায়ান্যায়বোধ রাজদণ্ডের পরিচালক নহে—মর্জ্জিই একমাত্র হর্ত্তা কর্ত্তা বিধাতা।

যেমন রাজ্য শাসন, দেবশাসনও তেমনি। এই পার্থিব শাসনতন্ত্রেরই আদর্শে প্রাচীন বঙ্গসাহিত্য কেবল আপনার দেবতাগুলি দিয়া একটি নূতন শাসনতন্ত্র গঠন করিয়াছেন মাত্র। অপরিণতবুদ্ধি একটা দোর্দ্দণ্ডপ্রতাপ নবাবশাবকের পরিবর্ত্তে সেখানে একজন অব্যবস্থিত চিত্ত দুর্দ্ধর্ষ দেবতা বসিয়া রাজত্ব করেন; সর্ব্বনাশভয়ে দুর্ব্বল ভক্তবৃন্দ চৌত্রিশ অক্ষরে দুর্ব্বোধ ছড়া বাঁধিয়া তাঁহার স্তুতি পাঠ করে, ষোড়শোপচারে সেবার বিধান করিয়া দিয়া মেজাজ ঠাণ্ডা রাখে।

দেবতা বলিয়া তাঁহাদের চরিত্র রাগদ্বেষভয়হিংসা-বিবর্জ্জিত নহে। দেবত্ব যাহা কিছু অপরিমিত অত্যাচার ও যথেচ্ছ অনুগ্রহ করিবার ক্ষমতায়। এবং সুবিধা পাইলেই এই দারুণ ক্ষমতা প্রয়োগ করিতেও দেবকুলের কখনও ত্রুটি দেখা যায় না। নবাব এবং বাদ্‌শাদেরই মত খামখেয়ালি মেজাজ—ক্ষণে রুষ্ট, ক্ষণে তুষ্ট—কখন্ এবং কেন যে কাহার প্রতি সদয় নির্দ্দয় বুঝা ভার। খেয়ালবশতঃ সহসা যাহার প্রতি অনুগ্রহ হয়, তাহাকে ধন দেন, রত্ন দেন, নবাবী প্রথানুসারে জায়গীরও দিয়া থাকেন এবং পরের সর্ব্বনাশ সাধন করিয়া উক্ত ভূখণ্ডে প্রজাপত্তনের সুবিধা করিয়া দিতেও ত্রুটি করেন না। যে হতভাগ্য সকারণে অথবা অকারণে একবার ইঁহাদের কাহারও বিষদৃষ্টিতে পতিত হয়, তাহার প্রতি তেমনি তুর্জ্জয় কোপ—ছলে বলে কৌশলে যেমন করিয়া হোক, তাহাকে উচ্ছেদ করিতে হইবে। অনুগ্রহ নিগ্রহের কারণ প্রায়ই এত সামান্য যে, তাহাকে আমল দেওয়া চলে না। এবং সেটুকু কারণও অনেক সময় চঞ্চলমতি দেবতারা বলপূর্ব্বক ঘটাইয়া থাকেন। হয় ত পুরাতন ভক্তে অরুচি জন্মিয়াছে, নূতন নহিলে মন উঠে না—অথচ চক্ষুলজ্জার খাতিরে পুরাতনকে একেবারে পরিত্যাগ করিতে পারেন না; কি করেন?—ভক্তের প্রতি এক দুঃসাধ্য হুকুম জারি করিলেন। ভক্ত বেচারি প্রাণপণ যত্নে যথাসাধ্য আদেশ পালন করিয়া মরিল; কিন্তু দেবতার মায়া ত আর সে সহজে বুঝিয়া উঠিতে পারে না, তিনি তাহার মধ্যে গোপনে একটু ত্রুটি রাখিয়া দিয়াছেন। সেই ত্রুটিটুকু অবলম্বন করিয়া এক প্রচণ্ড অভিশাপ বাহির হইয়া আসিল—দুর্ব্বল ভক্ত সন্তানের এত দিনের কায়মন ভক্তির চরম পুরস্কার!

এইরূপ খামখেয়ালি আচরণ বাঙ্গলা সাহিত্যে দেবচরিত্রের একটি প্রধান লক্ষণ। কেবলি মানবের প্রতি নহে, ছোট দেবতার প্রতি বড় দেবতার ব্যবহারও এইরূপ। চণ্ডীর একবার সখ হইল, ইন্দ্রকুমার নীলাম্বরের দ্বারা মর্ত্ত্যে আপন পূজা প্রচার করিবেন। উপায় ঠাহরাইলেন—একটা কোন ছুতায় অভিশাপ দিয়া তাহাকে স্বর্গচ্যুত করিতে হইবে। ভগবতী শিবকে ধরিয়া বসিলেন। শিব মহাসঙ্কটে পড়িলেন্। ইন্দ্র তাঁহার একজন একান্ত অনুগত সেবক, নীলাম্বর তাঁহারই উপযুক্ত পুত্র, শিবপূজার জন্য স্বহস্তে ফুল তুলিয়া আনেন—বিশেষতঃ নীলাম্বরের শরীরে তিলমাত্র পাপ নাই; কোন্ ছুতায় শিব তাহাকে অভিশাপ দিবেন? ভগবতী পরামর্শ দিলেন—তাহার আর ভাবনা কি,

যদি মহী ইচ্ছা করে ইন্দ্রের কোঙার।
তবে অভিশাপ দিবা কি দোষ তোমার॥

শিব অবিলম্বে সম্মত হইলেন। এখন কেবল নীলাম্বরের মহী ইচ্ছা করার অপেক্ষা।

ভগবতী মায়াপ্রভাবে একদিন নন্দনের সমস্ত ফুল হরণ করিয়া রাখিয়াছেন। নীলাম্বর স্বর্গলোকে ফুল না পাইয়া পৃথিবীতে ফুলের সন্ধানে বাহির হইলেন। ব্যাধ ধর্ম্মকেতু এক রূপসী হরিণের পশ্চাতে তাড়া করিয়াছে—হরিণ আর কেহ নহে, স্বয়ং ভগবতী স্বকার্য্য উদ্ধারের নিমিত্ত এই রূপ ধারণ করিয়াছেন। নীলাম্বরের মন এই দৃশ্যে মুহূর্ত্তের জন্য ফুল হইতে বিচলিত হইল এবং তিনি মনে মনে বলিলেন যে, মালাকারের মত সাজি হাতে ঘুরিয়া বেড়ান অপেক্ষা ব্যাধের জীবন ঢের ভাল। ব্যাধজন্মের পথ অনেকটা পরিষ্কার হইল। যেটুকু বাকি ছিল, তাড়াতাড়িতে ফুলের সহিত একটি কণ্টক সংগ্রহ করিয়া আনায়, এবং দেবী চণ্ডীর কৃপায়, তাহাও অসম্পূর্ণ রহিল না।

কুসুম ভিতরে চণ্ডী পাতিলেন মায়া।
পলাশে রহিলা দেবী পিপীলিকা হৈয়া॥

নীলাম্বর বা ইন্দ্র কেহই তাহা জানেন না। সুতরাং যখন

কুসুম অঞ্জলি ইন্দ্র দিল হরশিরে।
কণ্টক ভুঁকিল দুঃখ পাইল অন্তরে॥
দারুণ পিপীলিকা তার প্রবেশে কুন্তলে।
মরমে দংশিল হর হইলা আকুলে॥

মহাদেবের চক্ষু দিয়া অগ্নিস্ফুলিঙ্গ বাহির হইতে লাগিল। নিষ্ঠুর ভীমমুখে তিনি ইন্দ্রকে যথেচ্ছা ভর্ৎসনা করিলেন। ইন্দ্র বলিলেন,—ফুল আমি তুলি নাই, নীলাম্বর তুলিয়াছে। নীলাম্বরের কৈফিয়ৎ তলব হইল, কিন্তু সে কৈফিয়তে কোন ফল হইল না। চণ্ডীর পরামর্শ মহাদেব ভুলেন নাই। অভিশাপ বাহির হইল—

মোর সেবা ছাড়ি ইচ্ছা কর হৈতে ব্যাধ।
ত্বরিতে চলহ মহী দিনু অভিশাপ॥

নীলাম্বরের মাথায় আকাশ ভাঙ্গিয়া পড়িল। কিন্তু মহাদেব টলিলেন না।

আর এক বার চণ্ডীর সখ হইল, স্ত্রীলোকের পূজা লইতে হইবে। পদ্মাবতীর সহিত যুক্তি করিয়া তিনি ঠাহরাইলেন, ইন্দ্রের নর্ত্তকী রত্নমালাকে দিয়া কার্য্য উদ্ধার করিবেন। রত্নমালার প্রতি হুকুম জারি হইল—হরের সভায় আসিয়া নৃত্য করিবে। রত্নমালা নির্দ্দিষ্ট দিনে যথাসময়ে আসিয়া নৃত্য আরম্ভ করিয়া দিল। সভা পরিপূর্ণ। দেবর্ষি নারদ বীণা বাজাইয়া গান ধরিয়াছেন, রত্নমালা তালে তালে নাচিতেছে। দেবতারা সকলেই নৃত্যে মুগ্ধ। কিন্তু চণ্ডীর ত নৃত্য দেখা উদ্দেশ্য নয়—রত্নমালাকে মর্ত্ত্যে পাঠাইতে হইবে, একটা কোন ছুতা অবলম্বন করিয়া তাহাকে অভিশাপ দেওয়া চাহি। মদনকে দেবী টিপিয়া

দিলেন, রত্নমালার প্রতি একটা বাণ হান। মদন সম্মোহন শর ছাড়িলেন। রত্নমালার অঙ্গ অবশ হইয়া পড়িল এবং তালভঙ্গ হইল। চণ্ডী শাপ দিয়া বাঁচিলেন।

বিচার এবং বিবেচনা বঙ্গসাহিত্যের দেবতাদের নিকট কখনও প্রত্যাশা করা যায় না। কেবলি এক দল খেয়ালপরিচালিত কর্তৃপক্ষ—যাহার প্রতি অনুকূল হয়েন, তাহার সাত খুন মাফ এবং বিমুখ হইলে বিনা দোষেও উৎপীড়নপরাঙ্মুখ নহেন। কালকেতুর নগর বসাইতে হইবে—সেই জন্য চণ্ডী বিনা দোষে কলিঙ্গদেশ ধ্বংস করিবার চেষ্টায় ফিরিতেছেন। প্রথমে ত কলিঙ্গনগরে গিয়া ঘরে ঘরে স্বপ্ন দিয়া আসিলেন যে, বীর কালকেতু যে নগর বসাইতেছেন, তোমরা সেইখানে গিয়া বাস কর, অনেক ধনদৌলত মিলিবে, সুখে স্বচ্ছন্দে থাকিবে। কিন্তু স্বপ্ন সকলে শুনিল না। সুতরাং চণ্ডীকে উপায়ান্তর অবলম্বন করিতে হইল। তিনি গঙ্গাসন্নিধানে চলিলেন।

সাধিতে আপন কাম আইলাম তোমার স্থান
সহিবে আমার কিছু ভার।
প্রাণের বহিনী গঙ্গে চলিবে আমার সঙ্গে
হাজাব রাজ্য কলিঙ্গ রাজার॥
গঙ্গা সন্তাপ করহ দূর।
হইয়া উন্মত্ত বেশ হাজাবে কলিঙ্গ দেশ
তবে বৈসে গুজরাটপুর॥

গঙ্গা সম্মত হইলেন না। স্পষ্টই বলিলেন,

হইয়া বিষ্ণুর অংশ। কারো না করি যে হিংসা
কেন রাজ্য হাজাব রাজার॥
মোরে পরপীড়া দেখি লাগে ভয়।
পরের দেখিয়া দুখ হই আমি অশ্রুমুখ
তারে আমি সদয় হৃদয়॥

চণ্ডী গালি পাড়িলেন। বলিলেন, ভারি বৈষ্ণবী হইয়াছ দেখিতেছি, যত মকর কুম্ভীর পোষা হয়, আর কাজের সময় সাধ্বী সাজিয়া বসেন, একবার রকম দেখ গা। গঙ্গাও পাল্টা গালি দিতে ছাড়িলেন না। দুই পক্ষে ছড়া কাটাকাটি বেশ জমিয়া গেল। তখন পদ্মাবতী চণ্ডীকে সমুদ্রের নিকট যাইতে পরামর্শ দিলেন। ভগবতী, সমুদ্র ও ইন্দ্রের নিকটে গিয়া সাহায্য প্রার্থনা করিলেন। অবিলম্বে কার্য্যসিদ্ধি হইল। ঝড় বৃষ্টিতে কলিঙ্গ হাজিয়া গেল। কলিঙ্গের প্রজা লইয়া কালকেতু স্বনগরে পত্তন করিলেন। বেচারা কলিঙ্গরাজের যে কি অপরাধ, কেহ বুঝিতে পারিল না।

চণ্ডীর মহিমা সম্বন্ধে লোকের আর সন্দেহ রহিল না। সকলেই একবাক্যে স্বীকার করিল, জাগ্রত দেবতা এই বটে। নিত্য নূতন খেয়াল উঠে এবং অবিলম্বে খেয়াল চরিতার্থ করিবার উপায় অবলম্বিত হয়। এরূপ জবরদস্ত নহিলে দেবতা কিসের? কোন্দল করিতে হইবে—আচ্ছা তাই সহি; নৌকাডুবি করিতে হইবে—তথাস্তু; কাহাকেও কারারুদ্ধ করাইতে কপটাচরণ করিতে হইবে—বেশ কথা; দেবী কিছুতেই পরাঙ্মুখ নহেন। সারাদিন বসিয়া বসিয়া পদ্মাবতীর সহিত কেবল ফন্দি আঁটিতেছেন—কাহার সর্ব্বনাশ করিতে হইবে, কাহার পূজা লইতে হইবে। মধ্যে মধ্যে বিপন্ন কিম্বা লুব্ধ ভক্তের সুদীর্ঘ চৌতিশা স্তবে এক এক বার দেবীর মন বিচলিত হয়; পদ্মাবতীকে ডাকিয়া জিজ্ঞাসা করেন, কে ডাকে? পদ্মাবতী গণনা করিয়া দেখেন—দেবী গতি করিয়া দেন।

কবিকঙ্কণের চণ্ডীর যেমন পদ্মাবতী, ভারতচন্দ্রের অন্নদার সেইরূপ জয়া। জয়ার সহিত পরামর্শ না আঁটিয়া অন্নদা কোন কার্য্যে হস্তক্ষেপ করেন না। এবং জয়াকে তাঁহার অষ্টপ্রহরই আবশ্যক হয়। অন্নদা চণ্ডীরই বিভিন্ন সংস্করণ। খেয়ালের রকমসকমও চণ্ডীরই অনুরূপ। সখ হইয়াছে, পৃথিবীতে পূজা প্রচার করিতে হইবে; জয়ার পরামর্শানুসারে একটা ছল ধরিয়া কুবেরানুচর বসুন্ধরকে অভিশাপ দিলেন—মর্ত্ত্যে গিয়া মানবের গৃহে জন্মগ্রহণ কর। বসুন্ধর দেবীর পায়ে ধরিয়া কাঁদাকাটি করিল। দেবী শুনিলেন না। বিষ্ণুহোড়ের গৃহে তাহার জন্ম হইল—নাম হইল হরিহোড়। দুঃখীর ছেলে হরিহোড় অল্পদিনেই বাড়িয়া উঠিল। বনে মাঠে ঘুরিয়া ঘুঁটে কুড়াইয়া বেড়ায় এবং তাহাতেই কায়ক্লেশে পিতামাতার ভরণপোষণ নির্ব্বাহ করে।

অন্নদা একদিন বুড়ী সাজিয়া সব ঘুঁটেগুলি একটি ঝুড়ী ভরিয়া রাখিলেন। হরিহোড় ঘুঁটে খুঁজিয়া পায় না। দেখিল, সব ঘুঁটে বুড়ী সংগ্রহ করিয়া রাখিয়াছে। হরিহোড় ভাবিত হইয়া পড়িল। ভাগ্যক্রমে বুড়ীর অনুগ্রহ হইল। সে হরিহোড়কে ডাকিয়া বলিল, আমি বুড়ী হইয়াছি, এত ভার বহিতে পারি না, তুমি যদি অনুগ্রহ করিয়া বহিয়া দাও, আমি অর্দ্ধেক ভাগ দিতে পারি। হরিহোড় বাঁচিয়া গেল। কিন্তু হরিহোড়ের কুটীর অবধি আসিয়া বুড়ী আর চলিতে পারে না—সেইখানেই আশ্রয় গ্রহণ করিল। হরিহোড় বলিল, আমরা আপনার অন্নসংস্থান করিতে পারি না, অতিথিসৎকার করিব কি দিয়া? তখন বুড়ী বলিল, সে জন্য ভাবনা নাই, অন্নপূর্ণার নাম লইয়া হাঁড়ী পাড় দেখি,

হাঁড়ীভরা অন্ন আর ব্যঞ্জন পাইবে।
কোন কালে খাও নাই এমন খাইবে॥

তাহাই ঘটিল। হরিহোড় তখন বুড়ীর পরিচয় জিজ্ঞাসা করিল। অন্নদা পরিচয় দিবার পূর্ব্বে হরিহোড়ের হস্তে একখানি ঘুঁটে দিলেন। ঘুঁটেখানি হেমঘুঁটে হইল।

হরিহোড় অবাক্। দেবী তখন আপন পরিচয় প্রদান করিয়া হরিহোড়কে বর চাহিতে আজ্ঞা করিলেন।

হরিহোড় কহে মা গো কর অবধান।
চঞ্চলা তোমার কৃপা চঞ্চলাসমান ॥
অনুগ্রহ করিতে বিস্তর ক্ষণ নহে।
নিগ্রহ করিতে পুনঃ বিলম্ব না সহে ॥
তবে লব ধন আগে এই দেহ বর।
বিদায় না দিলে না ছাড়িবে মোর ঘর ॥

অন্নদা তথাস্তু বলিয়া আসিলেন।

গৃহে আসিয়া—

ভাবেন অন্নদা দেবী কি করি এখন।
স্বর্গে লব বসুন্ধরে করিয়া কেমন ॥
শাপ দিতে হইবেক কুবেরনন্দনে।
জনম লইবে সেই মরতভুবনে ॥
ভবানন্দ মজুন্দার হইবেক নাম।
তার ঘরে হইবেক করিতে বিশ্রাম ॥
ইহারে ছাড়িতে নারি না দিলে বিদায়।
কহ লো বিজয়া জয়া কি করি উপায় ॥

অবশেষে উপায় স্থির হইল। বৃদ্ধকালে হরিহোড়কে সোহাগীনাম্নী একটি রূপসীর সহিত গৌরী বিবাহ দিয়া দিলেন। হরিহোড়ের ঘরে সোহাগীর শুভাগমন পর্য্যন্ত নিত্য কোন্দল ঝগড়া আরম্ভ হইল। অন্নদা নিজে কোন্দলপটু হইলেও পরের কোন্দল সহিতে পারেন না। হরিহোড়ের গৃহ ছাড়িবার পন্থা বাহির করিলেন। হরিহোড়—

একদিন পূজায় বসিয়া ধ্যান ধরে।
তার কন্যা হয়ে দেবী গেলা তার ঘরে ॥
মনে আছে তার পূর্ব্ব দিবস হইতে।
জামাই এসেছে তার কন্যারে লইতে ॥
অন্নপূর্ণা বিদায় চাহিলা সেই ছলে।
ক্রোধভরে হরিহোড় যাহ যাহ বলে ॥
এই ছলে অন্নপূর্ণা ঝাঁপি লয়ে করে।
চলিলেন ভবানন্দ মজুন্দার ঘরে ॥

কিন্তু বঙ্গসাহিত্যে শুধু চণ্ডী আর অন্নদা নহেন—যে কয়টি দেবতা আছেন, এক একটি চণ্ডী। অষ্টপ্রহর কেবল আপন পূজা গণিয়া কাটান—কে মানিল না মানিল, কে ভক্তি করে, কে করে না, কে খুসী, কে নারাজ। চাল কলা নৈবেদ্য আর গোটা দুই প্রণাম পাইবার লোভে ইহাঁরা করিতে না পারেন, হেন কাজ নাই। শুধু তাই নয়। এইগুলি না পাইলে বিষম ক্ষাপা। অদৃষ্টও তেমনি। এক একজন বিদ্রোহী জুটিয়া যায়, তাহারা কিছুতেই বশ মানে না। মানব হইয়া দেবতাকে গালি পাড়ে, হেতাল হস্তে দেবতার মাথা লইবে বলিয়া বাড়ী বাড়ী ফিরে। দেবতা বেচারীকে হেতালের ভয়ে সাত হাত তফাতে থাকিতে হয়—যে পাড়ায় হেতাল আছে, তাহার ত্রিসীমায় ঘেঁসিবার যো নাই। তাই বলিয়া দেবতার সহিত লোকে অবশ্য চিরদিন আঁটিয়া উঠিতে পারে না—তাঁহাদের কত দুর্ভেদ্য ফন্দি আছে! নৌকা ডুবাইয়া, না হয় ছেলে কয়টাকে শিঙ্গা ফুঁকাইয়া দিবেন। তাহাতেও না হয়, সর্ব্বস্বান্ত করিবেন। দুর্ব্বল মানবশিশুকে জব্দ করা বৈ ত নয়—একটা না একটা উপায় খাটিয়া যাইবেই।

চাঁদ সদাগরকে লইয়া মনসা দেবী কি না করিয়াছেন? সেও বশ মানিবে না—তিনিও ছাড়িবেন না। মনসার সহিত তাহার নিরন্তর ঝগড়া বাধে। এবং

দেবীর কোপেতে তার ছয় পুত্র মরে।
তথাচ দেবতা বলি না মানে তাঁহারে॥
মনস্তাপ পায় তবু না নোঙায় মাথা।
বলে চেঙ্গমুড়ী বেটী কিসের দেবতা॥
হেতাল লইয়া হস্তে দিবানিশি ফিরে।
মনসার অন্বেষণ করে ঘরে ঘরে॥
বলে একবার যদি দেখা পাই তার।
মারিব মাথায় বাড়ি না বাঁচিবে আর॥
আপদ্ ঘুচিবে মম পাব অব্যাহতি।
পরম কৌতুকে হবে রাজ্যেতে বসতি॥

কিন্তু আপদ্ সহজে ঘুচে না। সদাগর সাত ডিঙ্গা লইয়া বাণিজ্যে বাহির হইয়াছে, মনসা সন্ধান পাইয়াছেন।

নেতা লইয়া যুক্তি করে জয়বিষহরি।
মম সনে বাদ করে চাঁদ অধিকারী॥
নিরন্তর বলে মোরে কাণী চেঙ্গমুড়ী।
বিপাকে উহারে আজি ভরাডুবি করি॥
তবে যদি মোর পূজা করে সদাগর।—ইত্যাদি।

সদাগর সর্ব্বস্বান্ত হইল। তথাপি মনসার প্রতি তাহার বিদ্বেষ গেল না। মনসাও জুলুম করিতে ক্ষান্ত হয়েন না। ভিক্ষার উপরে সাধুর নির্ভর, গণেশের মূষিক ধার করিয়া আনিয়া তিনি তাহার ভিক্ষার অন্ন খাওয়াইয়া দেন। নিজের বাড়ীতে গিয়া চাঁদ বেণে মনসার অনুগ্রহে ঠেঙ্গা খাইয়া মরে। মনসা গণকের বেশ ধরিয়া সাধুর স্ত্রীকে মিছামিছি বলিয়া আসিয়াছেন যে, আজ তোমার বাড়ী চুরি হইবে, সন্ধ্যার পর কলাবনে আসিয়া চোর অপেক্ষা করিবে, সেই সময় তাহাকে ধরিয়া ঘা কতক বসাইয়া দিও। সে দিন সন্ধ্যার সময় সদাগর আসিয়া উপস্থিত—পরিধানে ছেড়া টেনা—সুতরাং লজ্জায় বেচারি আলো থাকিতে ঘরে ঢুকিতে পারে নাই। সনকা বেণেনী যথাসময়ে আসিয়া মনসার কথামত ব্যবস্থা করিল—সদাগরের পৃষ্ঠদেশ ফুলিয়া ঢাক হইয়া উঠিল। এই শেষ নহে। বেণেকে প্রতি পদে মনসা জ্বালাতন করিয়া মারিয়াছেন। অনেক দিনের পর সদাগরের একটি পুত্র জন্মিল—নখীন্দর। সদাগর বেহুলা বলিয়া একটি রূপসী পাত্রী স্থির করিয়া তাহারই সহিত নখীন্দরের বিবাহ দিলেন। মনসার কোপে বাসরেই নখীন্দরের মৃত্যু হইল। কিন্তু সদাগর বুলি ছাড়িল না। অবশেষে বহু দিন পরে বেহুলার সেবায় পরিতুষ্ট হইয়া মনসা চাঁদ সদাগরের পুত্র এবং ধন রত্ন সমুদয় ফিরাইয়া দিলেন। তখন চাঁদ বেণে মনসার পূজা করিল।

বেহুলার সেবার একটু বিস্তারিত বিবরণ আবশ্যক। তাহাতে বাঙ্গলা সাহিত্যের দেবলোকের আরও কতকটা আভাস পাওয়া যাইতে পারে। কবিকঙ্কণ চণ্ডীতে দেবলোক যতটুকু দেখা গিয়াছে, তাহাতে জানা যায় যে, সেখানে পৃথিবীর কোন দৌরাত্ম্যেরই অভাব নাই—গালাগালি মারামারি হিংসাদ্বেষ অত্যাচার অবিচার বিভ্রম বিলাস, সকলই ষোল আনা আছে, অধিকন্তু সেখানকার ঋষিরাও নাচের মজলিসে সঙ্গীতাদি করিয়া থাকেন। মনসার ভাসানে দেবতাদের ঘরের খবর কিছু কিছু পাওয়া যায়। দেবতারা কি কাপড় পরেন, তাঁহাদের ধোপানী কে, সে কি দিয়া কাপড় কাচে ইত্যাদি ইত্যাদি। বেহুলা ত এই ধোপানীর সাহায্যেই কার্য্য উদ্ধার করে। নেতা ধোপানীকে সে মাসী বলিয়া ডাকে, দেবতাদের কাপড় দুএকখানা কাচিয়া দেয়, এমনি করিয়া ভাব-সাব করিয়া থাকে। ধোপানী বেহুলার কাচা খান দুই কাপড় লইয়া গিয়া একদিন দেবসভায় উপস্থিত। সে দিন কিছু পরিষ্কার কাচা হইয়াছে দেখিয়া দেবতারা জিজ্ঞাসা করিলেন, হ্যাঁগা বাছা, তুমি এত দিন কাপড় কাচিয়া আসিতেছ, এমন সুন্দর ত কোনও দিন হয় নাই—আজ হইল কিরূপে ? নেতা বলিল, আমার বোনঝি আসিয়াছে, এ কয়খান কাপড় সেই কাচিয়াছে। তখন,—

মহেশ বলেন নাহি দেখি এত দিন।
তোমার বোনঝি মোর হইল নাতিন ॥

দেবতাসভায় আন দেখিব কেমন।
ধোপানী এ কথা শুনি করিল গমন॥

পরে বেহুলাকে সে সঙ্গে করিয়া দেবসভায় লইয়া গেল। সেখানে বেহুলার নৃত্য দেখিয়া দেবগণ পরিতুষ্ট হইলেন। এখন মনসাকে ঠাণ্ডা করিতে পারিলেই হয়। নেতা ধোপানী মনসার প্রিয়সখী—অনেক হাতে পায়ে ধরিয়া মনসাকে দেবসভায় লইয়া আসিল। দেবতারা পাঁচ জনে বেহুলার হইয়া ওকালতি করিলেন। অনেক সাধ্যসাধনার পর ফল ফলিল। কিন্তু মনসার তরফে ইনাইয়া বিনাইয়া ন্যাকামি করিবার কিছুমাত্র ত্রুটি হয় নাই, বলা বাহুল্য। একে বাঙ্গলা সাহিত্যের দেবতা, তাহাতে আবার নারী!

বাঙ্গলা সাহিত্যে দেবতাদের কিছুমাত্র সম্ভ্রম নাই। বিলাসিতা সংস্কৃত স্বর্গেও কম নহে। দেবচরিত্রে এ কলঙ্ক বহুদিনের। অমরাবতীর বড় কর্ত্তাটির অপকীর্ত্তি ত সর্ব্বজনবিদিত। কিন্তু বাঙ্গলা সাহিত্যের দেবতাগুলির মত 'খেলো' অপদার্থ চরিত্র কোথাও দেখা যায় না। সংস্কৃত সাহিত্যের বড় বড় সম্ভ্রান্ত দেবগণ—যেমন ব্রহ্মা বিষ্ণু মহেশ্বর—বাঙ্গলা দেশে আসিয়া পদমর্য্যাদা একেবারে হারাইয়াছেন। নেতা ধোপানীর সহিত 'ইয়ারকি' দিতে হইলে সম্ভ্রম বজায় রাখা বোধ করি কিছু কঠিন হইয়া পড়ে। চরিত্রের বল থাকে না। অন্নদামঙ্গলের শিব মদনের এক বাণে একেবারে দিগ্বিদিক্‌জ্ঞানশূন্য। মদনকে ভস্ম করিয়াছেন নিতান্তই যেন সংস্কৃত সাহিত্যের অনুরোধে।

ভাগ্যে ভাগ্যে নারদের সহিত তাঁহার সাক্ষাৎ হয়। নারদ গৌরীর সন্ধান দিলেন।

শুনি শিব কন ওরে বাছাধন
ঘটক হও তাহার।

নারদ আশ্বাস দিলেন। কিন্তু

কহেন শঙ্কর বিলম্ব না কর
আজি চল মোর বাবা।

"বাবা" সে দিন চলিলেন না—তাঁহার ত আর দায় নয়। কিন্তু অল্পদিন মধ্যেই বিবাহের সব স্থিরস্থার হইয়া গেল। এবং নির্দ্দিষ্ট দিনে শিব বিবাহ করিতে আসিলেন। অন্তঃপুরে স্ত্রী-আচার—হুলাহুলির ধুম। এদিকে বাঘছাল খসিয়া পড়ে—শিবের হুঁস নাই। মেনকা নারদের উদ্দেশে গাল পাড়িতে সুরু করিলেন,

হাত লাড়ি গলা তাড়ি ডাক ছাড়ি কয়॥
ওরে বুড়া আঁটকুড়া নারদা অল্পেয়ে।
হেন বর কেমনে আনিলি চক্ষু খেয়ে॥

ভারতচন্দ্র ভরসা দিয়াছেন—

কোন্দলের অভাব কি নারদ ঘটক।

যাহা হৌক্, বিবাহ করিয়া শিব গৌরীকে লইয়া আসিলেন। সিদ্ধিঘোটনের ধুম পড়িয়া গেল। তাহার পর হরগৌরীর কথোপকথন। শঙ্কর দেবীকে বলিতেছেন—

অঙ্গে অঙ্গে তোমার আমার অঙ্গে অঙ্গে।
হরগৌরী একতনু হয়ে থাকি রঙ্গে॥

গৌরী পুরুষজাতির একনিষ্ঠতা সম্বন্ধে দুই চারি কথা বলিয়া বলিলেন—

নিজ অঙ্গ যদি মোর অঙ্গে মিলাইবা।
কুচনীর বাড়ী তবে কেমনে যাইবা॥

দেবতাদের এই অবস্থা! পুরুষ মহলে ভাঙ্‌টুকু ধুতুরাটুকু খাওয়া আছে, মজলিসে নাচটা আশটা দেওয়া আছে, এবং আনুষঙ্গিক দোষেরও ত্রুটি নাই; স্ত্রীমহলে ঝগড়া কোন্দল—এখানকার প্রতিথনামা পাড়াকোন্দলীরাও তাহার নিকট হার মানেন। দেবলোকে সবই আছে—নাই শুধু সুগভীর প্রেম, সামান্যতম ত্যাগস্বীকার, কোনরূপ উচ্চ আদর্শ। না থাকিবারই কথা—মারণ উচ্চাটন বশীকরণে আমাদের সমস্ত হৃদয় তখন জোড়া—উচ্চ আদর্শ ঠাঁই পাইবে কোথায়? রাজনৈতিক শাসনতন্ত্র শিথিল—কেবলি রাজা দোর্দ্দণ্ডপ্রতাপ এবং সবল দুর্ব্বলের প্রতি অত্যাচারপরায়ণ। সামাজিক আদর্শও এই শাসননীতিরই প্রভাবে গঠিত।

এখন কাল ফিরিয়াছে। সে সহস্র খুচরা দোর্দ্দণ্ডপ্রতাপ নবাব নাই। এক বৃহৎ নিয়মতন্ত্রের অধীনে সমস্ত ভারতবর্ষ একছত্র—এক রাজা, এক নিয়ম, সহস্র রাজপুরুষ একই সম্রাটের সহস্র বাহু। এবং এই বিপুল রাজশক্তি সমস্ত প্রজার সুনিয়ত স্বাধীনতার উপরে প্রতিষ্ঠিত। সর্ব্বত্র শৃঙ্খলা এবং শান্তি। বিচিত্র বিভিন্ন শক্তি এক বৃহৎ শক্তিতে নিমগ্ন এবং এক মূল শক্তি সহস্র বিরোধী শক্তিকে নিয়ত নিয়মিত করিতেছে। এই রাজনৈতিক প্রভাবে সমাজতন্ত্রও নূতন করিয়া গঠিত হইতেছে। উপধর্ম্ম এবং উপদেবতার প্রভাব প্রতি দিন ক্ষীণ হইয়া আসিতেছে। এক মহান্ ঈশ্বরের মঙ্গল নিয়মাধীনে আমরা এক হইয়া দাঁড়াইতেছি। আমাদের নূতন আদর্শ, নূতন আশা, নূতন উদ্যম।

[ 'সাধনা,' শ্রাবণ ১২৯৯ ]

# সাময়িক সারসংগ্রহ

## নূতন "ফেডারেশন"

উপনিবেশ স্থাপন এবং রাজ্যবিস্তারের সহিত ইংরাজ রাজনীতিজ্ঞের মনে এক দুর্ভাবনা উপস্থিত হইয়াছে যে, এই সকল শতযোজনব্যবহিত ভিন্ন ভিন্ন ভূখণ্ড চিরদিন কখনও বৃটিশ সাম্রাজ্যের অন্তর্ভুক্ত হইয়া থাকিবে না—আজই হোক্, কালই হোক্, আমেরিকার যুক্তরাজ্যের মত কানাডা, অষ্ট্রেলিয়া, দক্ষিণ আফ্রিকা প্রভৃতি উপনিবেশগুলি ইংলণ্ডের শাসনকর্ত্তৃত্ব লঙ্ঘন করিয়া স্বতন্ত্র হইয়া দাঁড়াইবে। সুতরাং এই বেলা দিন থাকিতে সেই ভাবী অনিবার্য্য বিচ্ছেদের জন্য প্রস্তুত হওয়া আবশ্যক, কিম্বা এমন কোনও অমোঘ সদুপায় অবলম্বন করা, যাহাতে কখনও বিচ্ছেদ ঘটিবার কারণ না উপস্থিত হয়।

অধিকাংশ বড় বড় রাজনৈতিক পণ্ডিতদিগের মতে এ বিচ্ছেদ নিবারণ করা মানবচেষ্টার সাধ্যাতীত। কিন্তু জর্জ্জ পার্কিন প্রভৃতি একশ্রেণীর লেখকগণের বিশ্বাস সম্পূর্ণ অন্যরূপ। ইহাঁদের মত এই যে, বাষ্পযান এবং তাড়িত বার্ত্তাবহের কল্যাণে প্রাকৃতিক ব্যবধান এখনকার দিনে নগণ্যের মধ্যে; সুতরাং ইংলণ্ড, স্কটলণ্ড, আয়র্লণ্ডের সহিত কানাডা, অষ্ট্রেলিয়া প্রভৃতি উপনিবেশসমূহের বৃহৎ একটি যুক্তরাজ্যরূপে অবস্থিতি তাদৃশ অসম্ভব নয়। এবং এরূপ দৃঢ় যোগবন্ধন যখন সকলেরই পক্ষে সুবিধাজনক, তখন কোনও পক্ষ হইতে আপত্তি উঠিবার সম্ভাবনা নাই। অতএব যেখানে বন কাটিয়া বা লোক মারিয়া জন্ বুলের বৎস হাত পা ছড়াইবার জমি করিয়া লইয়াছে, সেই স্থান লইয়া একটি "ইম্পিরিয়াল্ ফেডারেশন্" গঠিত হউক্।

কিন্তু এক মহাসমস্যা ভারতবর্ষ। তাহাকে লইয়া কি করা যায়? ছাড়িয়া দেওয়া অসম্ভব—অবস্থা এমন দাঁড়াইয়াছে যে, ভারতবর্ষকে ছাড়িয়া ইংলণ্ডের এক দণ্ড চলে না। ইংরাজ শ্রমজীবীর অন্নের সংস্থান ভারতবর্ষ। বড় সামান্য সংস্থান নহে—বৎসরে প্রায় এক শত কোটি টাকার বাণিজ্য। ভারতবর্ষকে ছাড়িয়া দিলে লাঙ্কাশায়ারের তন্তুবায়কে মাসে পনের দিন উপবাস করিতে হয়; ওল্ড্হ্যামের তিন চতুর্থাংশ কাজ বন্ধ হইয়া যায়। ডাণ্ডীর পাটের ব্যবসায়ীর একমাত্র নির্ভর বাঙ্গলার পাট—রপ্তানি একদিন বন্ধ থাকিলে পরদিন সেখানে একেবারে সর্ব্বনাশ।

লণ্ডন চেম্বার অফ কমার্সে বক্তৃতাকালে লর্ড ডফারিন স্পষ্টই বলিয়াছিলেন যে, ভারতবর্ষে সামান্য গোলযোগ উপস্থিত হইলে বিলাতের প্রত্যেক সামান্যতম কুটীরবাসীকে পর্য্যন্ত তাহার দারুণ ফলভোগ করিতে হইবে। বিলাতী পণ্য-সামগ্রীর রপ্তানি ভারতবর্ষেই

সর্ব্বাপেক্ষা অধিক। ১৮৮৮ সালে বিলাত হইতে পৃথিবীর ভিন্ন ভিন্ন দেশে সর্ব্বশুদ্ধ ৭২,০০০,০০০ পাউণ্ড মূল্যের তুলার বস্ত্রাদি রপ্তানি হয়। তাহার মধ্যে ভারতবর্ষে কাট্‌তি ২১,২৫০,০০০ পাউণ্ড মূল্যের সামগ্রী, কিন্তু চীনে ৬,৫০০,০০০ পাউণ্ড, জর্ম্মানিতে ২,৫০০,০০০ পাউণ্ড এবং মার্কিন যুক্তরাজ্যে ২,০০০,০০০ পাউণ্ডের অধিক নয়। ঐ বৎসরেই বিলাত হইতে নানান দেশে ৩৬,০০০,০০০ পাউণ্ড মূল্যের ধাতুনির্ম্মিত সামগ্রী এবং বিবিধ যন্ত্রাদি রপ্তানি হয়—তন্মধ্যে ভারতবর্ষে কাট্‌তি ৫,৭৫০,০০০ পাউণ্ড মূল্যের দ্রব্য, কিন্তু ফ্রান্সে ৩,০০০,০০০ পাউণ্ড, রুষিয়াতে ১,৭৫০,০০০ পাউণ্ড এবং চীনে ৭৫০,০০০ পাউণ্ড বৈ নয়। লর্ড ডফারিন বলেন, ভারতের সহিত বিলাতের বাণিজ্য সমগ্র পৃথিবীতে ব্রিটিশ-বাণিজ্যের দশমাংশ।

শুধু আমদানি রপ্তানি নহে, ভারতবর্ষে রেলওয়ে প্রভৃতিতে ইংরাজের ৩৫০,০০০,০০০ পাউণ্ড নিয়মিত খাটিতেছে। ইহা ভিন্ন ছোটখাট নানান ব্যবসায়ে বিস্তর বিলাতী মূলধন খাটে এবং ন্যায্য সুদ পোষাইয়াও ইংরাজ বণিকের যথেষ্ট লাভ থাকে।

ইহার উপর লক্ষাধিক ইংরাজ কর্ম্মচারীর বেতন ভারতবর্ষকে যোগাইতে হয়। এবং বাটাবিভ্রাটের কল্যাণে বিলাতে পেনশন যোগাইতেও সামান্য দণ্ড লাগে না।

আরও, পূর্ব্বাঞ্চলে ইংরাজের বাণিজ্যবিস্তারের সম্পূর্ণ নির্ভর ভারতবর্ষের উপর। ভারতবর্ষ হাতছাড়া হইলে প্রাচ্য ভূভাগে ইংরাজ-বাণিজ্যশ্রী একেবারে নিষ্প্রভ হইয়া পড়িবে।

ইংলণ্ড এই কামধেনুকে ছাড়িবে কি দুঃখে?

ইংলণ্ডের ত কথাই নাই, ইংরাজের উপনিবেশসমূহও ভারতবর্ষকে দোহন করিয়া পরিপুষ্ট হইতেছে।

এডেন ও অন্যান্য গুটিকতক বন্দরে ভারতবর্ষ ইংরাজসৈন্যের সমস্ত ব্যয়ভার বহন করিয়া অষ্ট্রেলেসিয়ার বিস্তর সুবিধা করিয়া দেয়। এবং সম্প্রতি ভারতবর্ষের সহিত বাণিজ্যসূত্রে অষ্ট্রেলেসিয়ার অবস্থাও অনেক ভাল হইয়া উঠিতেছে। ভারতবর্ষ ইংরাজের অধিকারচ্যুত হইলে এ আশার পথ একেবারে বন্ধ।

দক্ষিণ আফ্রিকার উন্নতির প্রধান কারণই ভারতবর্ষ। এক সময়ে ভারতবর্ষে আসিবার পথে এইখানে জাহাজ থামিত। এবং এখনও ভারতবর্ষের সহিত সম্বন্ধেই ইহার বিশেষ গৌরব।

ইংরাজ উপনিবেশসমূহের মধ্যে একমাত্র কানাডারই ভারতবর্ষের সহিত দূর সম্পর্ক ছিল। কিন্তু সম্প্রতি প্রশান্ত মহাসাগরে হংকং অবধি কানাডীয় পোতের রীতিমত গতিবিধি আরম্ভ হইয়াছে। এবং ইংরাজের প্রাচ্য অধিকারসমূহে কানাডার অনেক ভবিষ্যৎ সুবিধার সূচনা দেখা যাইতেছে।

সুতরাং ইংরাজ উপনিবেশসমূহেরও ভারতবর্ষকে ছাড়িবার সাধ নাই।

তবে কি ভারতবর্ষকেও কানাডা, দক্ষিণ আফ্রিকা প্রভৃতির ন্যায় অধিকার দিয়া ফেডারেশনের অন্তর্ভুক্ত করা হইবে? পার্কিন সাহেব ইহাতে নারাজ। ভারতবর্ষকে কোনও নূতন অধিকার দেওয়া যাইতে পারে না। তিনি বলেন, অধিকার কিছুই না দিয়া কেবল ভারতবর্ষের প্রভুর সংখ্যা বৃদ্ধি করিলেই তাহার প্রতি যথেষ্ট অনুগ্রহ প্রকাশ করা হইবে। অর্থাৎ এখন যেমন ভারতবর্ষ একমাত্র ইংলণ্ডেরই অধীন, তাহা না রাখিয়া তাহাকে ইংলণ্ড এবং নিউজিলণ্ড, অষ্ট্রেলিয়া, কানাডা, আফ্রিকা প্রভৃতি যাবতীয় ইংরাজ উপনিবেশের অধীনে স্থাপিত করা হউক। এখন বৃটিশ পার্লামেণ্ট যে কার্য্য নির্ব্বাহ করিতেছে, ফেডারেশন তাহাই করিবে। ভারতবর্ষের প্রতিনিধি-শাসনতন্ত্রের কথা পার্লামেণ্টে না উঠিয়া ফেডারেশনে আলোচিত হইবে। ভারত গবর্মেণ্ট এখন যেরূপ ভাবে সংগঠিত, এইরূপ থাকিবে—কেবল তাহার কার্য্যাকার্য্য সমালোচনার ভার পার্লামেণ্টের পরিবর্ত্তে ফেডারেশনের উপর পড়িবে। এইরূপে ইংলণ্ড এবং উপনিবেশসমূহের সমবেত স্বার্থ দোর্দ্দণ্ডপ্রতাপে সংহত বলে চিরদিন ভারতবর্ষকে মুঠার ভিতরে চাপিয়া রাখিবে—এবং এই বিপুল রাবণবংশের শাসন শোষণে ভারতবর্ষের পারলৌকিক মুক্তির পথ অনেকটা পরিষ্কার হইয়া আসিবে। [ 'সাধনা,' অগ্রহায়ণ ১২৯৯ ]

# মুসলমান সমাজ

ভারতবর্ষীয় মুসলমানদিগের মধ্যে বর্ত্তমান শিক্ষার একটা শুভ ফল দেখা যাইতেছে যে, তাঁহাদের শিক্ষিত সম্প্রদায় অল্পে অল্পে ধর্ম্মকে প্রাচীন আরবীয় কুসংস্কার ও কুপ্রথাসকল হইতে মুক্ত করিয়া মহম্মদের সদুপদেশ ও সাধু সংকল্পের অনুবর্ত্তী হইবার চেষ্টা করিতেছেন। কোরাণে নানা কথা আছে; কেবলি যে ঈশ্বরতত্ত্ব সম্বন্ধে উপদেশ, তাহা নহে; তৎকালীন আরব সমাজের উপযোগী রীতিনীতি, আচারব্যবহার, ক্রিয়াকর্ম্ম, আইনকানুন সম্বন্ধে বিস্তর প্রসঙ্গ—আবশ্যক অনুসারে মহম্মদ যখন যাহা বলিয়াছেন, তাহাই লিপিবদ্ধ হইয়াছে। কিন্তু ঈশ্বরের মহিমাগান এবং স্বদেশীয়দের মধ্যে ঈশ্বরের পূজা প্রতিষ্ঠাই মহম্মদের প্রধান লক্ষ্য ছিল, এবং কোরাণের প্রত্যেক সুরার প্রথমেই তিনি দয়াময় ঈশ্বরের নাম লইয়া আরম্ভ করিয়াছেন। মহম্মদের সময়ে আরবেরা প্রস্তরখণ্ডকে দেবতার সিংহাসনে বসাইয়া তাহারই আশ্রয়ে সহস্র দুর্নীতির অনুষ্ঠান করিত, যে বিশ্বাতীত বিশ্বব্যাপী মহান্ আত্মা মানবের সকল সুখ দুঃখ, আশা আকাঙ্ক্ষার মধ্য দিয়া তাহাকে নিয়ত কল্যাণপথে পরিচালিত করিতেছেন, তাঁহার নাম তাহারা শুনে নাই; মহম্মদ আসিয়া বলিলেন, সেই এক দেবাধিদেব

ব্যতীত আর দ্বিতীয় উপাস্য নাই এবং তিনি মহান্ "আল্লা আকবর"। দুরাচার আরবেরা স্তম্ভিত হইয়া রহিল। মহম্মদ বলিলেন, পৌত্তলিক অনুষ্ঠানসকল পরিত্যাগ কর, দুর্নীতি দুরাচার হইতে বিরত হও এবং পরমেশ্বরের নিকট প্রার্থনা কর—তিনি কৃপা করিবেন, নহিলে নিষ্কৃতি নাই। ক্রমে আরবেরা একে একে তাঁহার নিকট আসিতে লাগিল। এবং মহম্মদ তাহাদিগকে গৃহধর্ম্ম এবং অন্যান্য কর্ত্তব্য সম্বন্ধে যথাবশ্যক উপদেশ দিতে লাগিলেন। এই সমস্ত খণ্ড খণ্ড বিক্ষিপ্ত উক্তি একত্র গ্রথিত হইয়া কোরাণ রচিত হইল। অধ্যায়ের পর অধ্যায়—কোনটির সহিত কোনটির তেমন ঘনিষ্ঠ যোগ নাই এবং অনেক স্থলে প্রসঙ্গের ধারাবাহিকতাও রক্ষিত হয় নাই; কোথাও গল্প, কোথাও উপদেশ, কোথাও স্বর্গবর্ণনা, কোথাও দায়ভাগ, কোথাও বিবাহের কথা, কোথাও বিচ্ছেদবিধি; কিন্তু এই সমস্তের মধ্য হইতে এক লক্ষ্য পরিস্ফুট হইয়া উঠিয়াছে—পৌত্তলিকতার উচ্ছেদ।

সুতরাং ইহাকেই মহম্মদীয় ধর্ম্মের মূল উদ্দেশ্য বলা যাইতে পারে। পৌত্তলিকতার উপর মহম্মদের দারুণ বিদ্বেষ ছিল এবং ইহাকেই তিনি সকল দোষের আকর বলিয়া মনে করিতেন। মহম্মদ দেখিলেন, আরব সমাজে যে সকল কদাচার এবং দুর্নীতি বহু বর্ষ ধরিয়া অপ্রতিহতপ্রভাবে রাজত্ব করিয়া আসিতেছে, এই এক পাষাণ-দেবতাকে স্থানচ্যুত করা ভিন্ন তাহার প্রতীকারের আর অন্য উপায় নাই। পাষাণখণ্ডের সহিত সে সকল দুর্নীতি নিয়ত জড়িত হইয়া ধর্ম্মেরই এক অবিচ্ছেদ্য অঙ্গ হইয়া দাঁড়াইয়াছে—কদাচার দেবতার অনুমোদিত, সুতরাং সম্যক্ প্রতিপালনই বিধি। তাই প্রথমেই মহম্মদ আল্লা আকবরের নামে লোকসকলকে জড়-দেবতার রোষানলভয় হইতে মুক্ত করিলেন—এবং তাহার পর অল্পে অল্পে দেশ কাল পাত্র বিবেচনাপূর্ব্বক নিজের আদর্শ অনুসারে সমাজ গঠন করিতে লাগিলেন। অনেকাংশে সফলও হইলেন। কিন্তু আরব সমাজের সমস্ত কুপ্রথা উন্মুলিত হইল না; হইতে পারে যে, মহম্মদের আদর্শ তাদৃশ উন্নত ছিল না, অথবা আরব সমাজের অবস্থা নূতন উন্নত আদর্শ প্রতিষ্ঠার অনুকূল ছিল না। নব্য শিক্ষিত মুসলমানেরা শেষোক্ত কথার উপরেই বিশেষ ঝোঁক দেন—এবং তৎকালীন আরব সমাজের অবস্থা পর্য্যালোচনা করিয়া দেখিলে তাহা অসঙ্গত বোধ হয় না। আর মহম্মদও যখন এই সমাজের মধ্য হইতেই অভ্যুদিত হইয়াছিলেন, তখন তাঁহার নিকট বর্ত্তমান কালোচিত উন্নত আদর্শ আশা করাও সম্পূর্ণ সঙ্গত নহে।

মহম্মদ সম্বন্ধে খ্রীষ্টান লেখকদিগের অনেকের গ্রন্থে এই এক প্রধান দোষ দেখা যায়। তাঁহারা মহম্মদকে তাঁহার দেশ কাল হইতে একেবারে বিচ্ছিন্ন করিয়া দেখেন এবং বর্ত্তমান সভ্যতার উন্নত আদর্শ অনুসারে বিচার করিয়া তাঁহাকে শয়তানের এক ধাপ উচ্চে আসন দিয়া থাকেন। মহম্মদ স্ত্রীজাতিকে স্বাধীনতা দেন নাই, বহুবিবাহ এবং দাসপ্রথা

রহিত করিতে সক্ষম হয়েন নাই, তিনি স্বর্গেও ভোগবিলাসের ব্যবস্থা করিয়াছেন এবং ইহ জীবনে বহুদারপরিগ্রহ ও আবশ্যকমত যুদ্ধবিগ্রহাদি দ্বারা আপন পার্থিব স্বভাবেরই পরিচয় দিয়াছেন, অতএব তাঁহার গৌরব কিসের!

কিন্তু মহম্মদ মানুষই ছিলেন। এবং আপনাকে মানুষ বলিয়াই তিনি প্রচার করিয়াছেন। খ্রীষ্টীয় ধর্ম্মে খ্রীষ্টের যে স্থান, মুসলমান ধর্ম্মে মহম্মদের সেরূপ স্থান নহে। তাঁহার পিতার নাম আবদুল্লা, মাতার নাম আমিনা। অতি শৈশবেই মহম্মদ পিতৃমাতৃহীন হয়েন এবং পিতৃব্যের স্নেহে লালিত পালিত হইয়াই তিনি মানুষ হইয়া উঠেন। পঞ্চবিংশতি বৎসর বয়সে খদিজানাম্নী এক ধনী বিধবার সহিত তাঁহার বিবাহ হয়। এই সময় হইতেই মহম্মদের কপাল ফিরিল। ঈশ্বর সম্বন্ধে তাঁহার মনে যখন যে কথা উঠে, তিনি খদিজাকে শুনান, এবং খদিজাও তাঁহার কথার সম্যক্ মর্ম্ম গ্রহণ করেন। এইরূপে পত্নীর সহধর্ম্মিতায় তাঁহার ঈশ্বরনিষ্ঠা ক্রমেই দৃঢ় হইতে লাগিল। বিষয়কর্ম্ম ছাড়িয়া জায়া সমভিব্যাহারে এক নিভৃত পর্ব্বতগুহায় অবস্থিতি করিয়া তিনি ধ্যানধারণায় কালাতিপাত করিতে লাগিলেন। দেবতা প্রসন্ন হইলেন; মহম্মদের হৃদয়ে ব্রহ্মজ্ঞানের অগ্নি প্রজ্বলিত হইয়া উঠিল; সৃষ্টির সকল পদার্থেই তিনি ঈশ্বরের মহিমা উপলব্ধি করিলেন; এবং নিভৃত পর্ব্বতগুহা ছাড়িয়া সজন লোকালয়ে প্রচার করিতে বাহির হইলেন—"আল্লা আকবর" ঈশ্বর মহান্ এবং "ইস্‌লাম" আমরা তাঁহারই আজ্ঞাবহ।

ইহাই মহম্মদের গৌরব। যাহারা ঈশ্বরের নাম শুনে নাই, তিনি তাহাদিগকে সেই অভয়-নাম শুনাইলেন, যাহারা অবিশ্বাসী ছিল, তাহাদিগকে বিশ্বাস দিলেন, যাহারা দীন দুঃখী আতুর, তাহাদিগকে বলিলেন—ঈশ্বর ন্যায়বান্ এবং দয়ালু, তোমরা নিরাশ হইও না। সেই নিখিলনির্ভরের নামে মন্দিরে মন্দিরে পাষাণ-দেবতাসকল বিচলিত হইল এবং পাষাণখণ্ডের চতুর্দ্দিকে যে অরাজক উচ্ছৃঙ্খলতা বিরাজ করিতেছিল, তাহার মধ্যে একটা প্রবল বিপ্লব সূচিত হইল।

তাই বলিয়া যাহারা ভগিনীর পাণিগ্রহণ করিতে কুণ্ঠিত হইত না এবং পিতৃপুরুষের বিধবাকে বলপূর্ব্বক ভোগ্যারূপে নিযুক্ত করিয়া পৌরুষ অনুভব করিত, তাহারা সহসা স্ত্রীজাতির প্রতি পশ্বাচরণ ছাড়িয়া দেবতার ন্যায় ব্যবহার সুরু করিল না, এবং অভ্যস্ত দাসপ্রথা ত্যাগ করিয়া দুরাচারেরা ক্রীতদাসদিগকে স্বাধীন মানবের অধিকারও ফিরাইয়া দিল না। কিন্তু মহম্মদের যত্নে বিবাহবিধি অনেক সংস্কৃত হইল, অবগুণ্ঠনবতী কুলরমণীর প্রতি পথে ঘাটে সামান্যা দাসীর ন্যায় ব্যবহার নিষিদ্ধ হইল, এবং ক্রীতদাসদিগের প্রতি সদ্ব্যবহার ঈশ্বরের রাজ্যে কখনও নিষ্ফল নহে—এই সাধু উপদেশ প্রচারিত হইল। ইহার

অধিক কিছু করা মহম্মদের সাধ্যায়ত্ত ছিল না, এবং বোধ করি, এতদধিক তিনি চেষ্টাও করেন নাই।

সে জন্য মহম্মদীয় ধর্ম্মের প্রতি কিছুতেই দোষারোপ করা যায় না। কিছু দিন পূর্ব্বে খ্রীষ্টান জগতের সর্ব্বত্র স্ত্রীজাতির অবস্থা যে বড় ভাল ছিল, এমন নহে, এবং যে দাসপ্রথার ধুয়া ধরিয়া ইংরাজ লেখকেরা মুসলমান ধর্ম্মের প্রতি আত্যন্তিক অবজ্ঞা প্রকাশ করেন, খ্রীষ্টান জগতে খ্রীষ্টান পাদ্রিগণের বিশেষ সহায়তায় সেই নিষ্ঠুর দাসব্যবসায় ধর্ম্মানুগত বলিয়া গণ্য হইতেও ক্রটি হয় নাই। এ সকল বিষয়ে সভ্যতার উন্নতির সহিত মানবসমাজের আদর্শ ক্রমে উন্নত হইতেছে। সংস্কারকেরা যুগে যুগে তখনকার উপযোগী বিধানসকল প্রচার করেন মাত্র। তাহা কালাতীত নহে এবং অপরিবর্ত্তনীয়ও নহে। কিন্তু এই সকল কালোপযোগী সমাজসংস্কার তাঁহাদের প্রচারিত কতকগুলি অপরিবর্ত্তনীয় মূল সত্যের সহিত জড়াইয়া ক্রমে যখন সত্যকে আচ্ছন্ন করিয়া ফেলে, তখন ধর্ম্মেরই অবিচ্ছেদ্য অঙ্গরূপে দেখিয়া লোকে তাহার চতুষ্পার্শ্বের সভ্যতা হইতে তাহাকে সম্পূর্ণ বিচ্ছিন্ন করিয়া লয়, এবং কাল যতই অগ্রসর হইতে থাকে, ধর্ম্ম সহস্র প্রাচীন কুসংস্কার ও দুষ্ট প্রথার আবরণে অত্যন্ত হীন এবং হেয় বলিয়া উপেক্ষিত হয়।

ধর্ম্মের এরূপ অধঃপতন নিবারণের একমাত্র উপায় জ্ঞানের অনুশীলন। দুর্ভাগ্যক্রমে পৃথিবীর যে অংশে মহম্মদের আবির্ভাব, সেখানে বহু কাল ধরিয়া অজ্ঞানের অপ্রতিহত একাধিপত্য চলিয়া আসিয়াছে। সাধারণের মধ্যে শিক্ষার সেরূপ বিস্তার হয় নাই; সামান্য-শিক্ষিত মৌলবীগণ ধর্ম্ম এবং স্বার্থ একত্র জুড়িয়া দম্ভসহকারে হিংস্র গোঁড়ামি প্রচার করে মাত্র; এবং ভাবটুকু ছাড়িয়া কোরাণের অক্ষর-মাহাত্ম্য লইয়া মানবে মানবে নিত্য দলাদলি ও মনোমালিন্য জন্মিতে থাকে।

বর্ত্তমান শিক্ষা ভারতবর্ষীয় মুসলমানদিগকে ইহাই দেখাইয়া দিতেছে। দেখাইতেছে যে, অধিকাংশ খ্যাতনামা কোরাণ-ব্যাখ্যাতা কোরাণকে যে হিসাবে দেখিয়াছেন, কোরাণ সে হিসাবে দ্রষ্টব্য নয়। কোরাণে প্রায় ছয় সহস্র শ্লোকের মধ্যে দুই শতের অধিক আইন-কথা নাই, এবং তাহাও বারো আনা ভাগ দুএকটি খণ্ড খণ্ড কথা, দুই তিন কি চারি কথার সমষ্টি বা গুটিকতক ইতস্ততঃ বিক্ষিপ্ত অসম্পূর্ণ পদ—নানান জনে তাহার নানারূপ মনগড়া ব্যাখ্যা করিয়া থাকেন। মহম্মদের ত আইন-প্রণয়ন উদ্দেশ্য ছিল না, তবে বিশেষ দমনযোগ্য কতকগুলি সামাজিক কদাচার সম্বন্ধে তিনি কতকগুলি নিষেধবিধি জারি করিয়াছেন মাত্র। আর কতকগুলি পালনবিধিও আছে—তাহা কতক সে-সমাজে যেরূপ বিধি প্রচলিত ছিল, কতক বা প্রচলিত বিধিরই অল্পবিস্তর সংস্কার। বর্ত্তমান শিক্ষা আরও দেখাইতেছে যে, কোরাণের মূল ভিত্তি কোথায় এবং বর্ত্তমান সভ্যতার অনুগত আচার

ব্যবহার কোরাণবিরুদ্ধ না হইতেও পারে। মুসলমান ধর্ম্ম যদি মহম্মদের বহু পরকালবর্ত্তী খলিফগণের সংগৃহীত স্তূপাকার সত্য মিথ্যা লোককথা এবং জনশ্রুতির সহিত সম্পূর্ণ নির্লিপ্ত থাকিয়া কেবলমাত্র কোরাণ গঠিত হইত, তাহা হইলেই বর্ত্তমান কালের সহিত তাহার বিরোধ মিটিয়া আসিত। কথার দাসত্বই সকল সর্ব্বনাশের মূল।

মহম্মদের এক প্রধান গুণ ছিল, তিনি মানবকে তাহার স্বাধীন বুদ্ধি পরিচালনপূর্ব্বক কাজ করিতে পরামর্শ দিতেন, কেতাবের গুটিকতক অধ্যায়ের মধ্যে হাত পা বাঁধিয়া তাহাকে জড় করিয়া রাখিতে চাহিতেন না। গল্প আছে, মাআজকে য়েমেন প্রদেশে নিজ প্রতিনিধি করিয়া পাঠাইবার সময় মহম্মদ প্রথমেই প্রশ্ন করিয়াছিলেন যে, লোকসকলকে তিনি কিরূপে বিচার করিবেন? মাআজ উত্তর করেন, "ঈশ্বরের গ্রন্থ অনুসারে আমি তাহাদিগের বিচার করিব।" মহম্মদ বলিলেন, "গ্রন্থে যদি সকল কথা না পাওয়া যায়?" উত্তর,—"আমি প্রেরিত পুরুষের নজীর ধরিয়া কাজ করিব।" "যদি নজীর না থাকে?" "তাহা হইলে নিজের বিবেচনা খাটাইবার চেষ্টা করিব।" মহম্মদ ঈশ্বরকে ধন্যবাদ দিলেন।

নিজেকে অভ্রান্ত প্রতিপাদন করিবার চেষ্টা মহম্মদের আদৌ ছিল না—আরবের হিতার্থে এবং পরমেশ্বরের প্রিয়কার্য্য জানিয়া তিনি যাহা কিছু ধর্ম্মপ্রচার করিয়াছেন। ইমাম মস্‌লিম মহম্মদ সম্বন্ধে একটি গল্প বলেন যে, একদা মদিনার পথে কতকগুলি লোককে খর্জ্জুরবৃক্ষে পরাগসেক করিতে দেখিয়া মহম্মদ তাহাদিগকে উক্ত কার্য্য হইতে বিরত থাকিতে বলেন। সে বৎসর ফল ভাল হইল না। লোকেরা মহম্মদকে গিয়া বলিল যে, তাঁহার কথা শুনিয়াই তাহাদের এই দুর্দ্দশা হইয়াছে। মহম্মদ বলিলেন, "আমি সামান্য মনুষ্য মাত্র—নির্ভুল নহি। ধর্ম্মবিষয়ে তোমাদিগকে যাহা বলিব, তোমরা তাহাই শুনিও; অন্যান্য বিষয়ে আমার কথার মূল্য তোমাদিগের অপেক্ষা অধিক নহে।"

কিন্তু মুসলমানেরা এক্ষণে মহম্মদকে সকল বিষয়ে অভ্রান্ত বলিয়াই মনে করেন। এবং খ্রীষ্টের মৃত্যুর পর তাঁহার শিষ্যানুশিষ্যেরা যেমন তাঁহার সম্বন্ধে অনেক অলৌকিক ঘটনা রচনা করিয়াছেন, মুসলমান মৌলবীরাও সেইরূপ মহম্মদের মৃত্যুর পর তাঁহার নামে অনেক অলৌকিক ক্রিয়া রটনা করিতে ত্রুটি করেন নাই। অনেক সময় খলিফদিগের দুর্দ্দান্ত যথেচ্ছাচারিতা সমর্থন করিবার জন্যও মহম্মদের নাম দিয়া অনেক অসম্ভব অসঙ্গত মিথ্যা প্রচারিত হইয়াছে। অশিক্ষিত লোকেরা ত আর তাহা বুঝে না। এবং য়ুরোপীয় লেখকেরা সহৃদয়তাভাবে যত্নপূর্ব্বক এ বিষয়ে অনুসন্ধানও করেন না।

উদাহরণ যথেষ্ট আছে। খ্রীষ্টান গ্রন্থকারেরা সাধারণতঃ যে সকল দুষ্টাচার মহম্মদের বিশেস অনুমোদিত বলিয়া মনে করেন, কোরাণে দেখা যায়, মহম্মদ তাহার বিরুদ্ধে বিধি দিয়াছেন। যেমন বহুদারপরিগ্রহ। সুরা নেসা নামক অধ্যায়ে বিধি আছে, পুরুষ ইচ্ছা

করিলে দুই তিন অথবা চারি জন নারীর পাণিগ্রহণ করিতে পারে বটে, কিন্তু যদি এমন আশঙ্কা থাকে যে, চারি জনের প্রতি ঠিক সমান ন্যায়ব্যবহার করিতে পারিবে না, তবে একাধিক পত্নীগ্রহণ না করাই শ্রেয়। কোরাণের ঐ সুরাতেই অন্যত্র কথিত হইয়াছে যে, ইচ্ছা থাকিলেও স্ত্রীগণের সম্বন্ধে সম্যক্ ন্যায়াচরণ মানবের সাধ্যাতীত। অতএব কোন্ বিধি অনুসারে বহুদারপরিগ্রহ কোরাণসম্মত বলিয়া গণ্য হয় ?

কিন্তু বিধি না থাকিলেও নজীর মহম্মদ স্বয়ং। ইংরাজীশিক্ষিত মুসলমানের অনেকে ইহার যে কৈফিয়ৎ দিয়া থাকেন, "মুসলমানদিগের বিরুদ্ধে অভিযোগ" শীর্ষক প্রবন্ধে মৌলবী চিরাঘ আলির* মত সমালোচনাকালে আমরা তাহার আভাসও দিয়াছি। এখানে আর একটু বিস্তারিত করিয়া বলা যাইতে পারে।

তিপ্পান্ন বৎসর বয়স অবধি মহম্মদ বরাবর একপত্নীক ছিলেন, এবং শেষ বয়সে অনেকগুলি বিবাহ করিলেও মৃত্যু পর্য্যন্ত খদিজাই তাঁহার হৃদয়েশ্বরী। তিনি যাহাদের পাণিগ্রহণ করিয়াছিলেন, তন্মধ্যে তিন জন তাঁহার আবিসীনিয়াপ্রবাসী অনুচরদিগের বিধবা এবং দুই জন মদিনার যুদ্ধে হত দুইটি শিষ্যের স্ত্রী। বৈধ পত্নীরূপে গ্রহণ করা ব্যতীত ইহাদিগকে অন্য কোনও উপায়ে আশ্রয়দান অসম্ভব ছিল।

আরবদিগের মধ্যে এখনও এই প্রথা কতকটা প্রচলিত আছে। বিধবা ভ্রাতৃবধূকে বিবাহ করা আরবেরা একটা পারিবারিক কর্ত্তব্যের হিসাবে দেখে। হয় ত জ্যেষ্ঠ ভ্রাতা দুইটি শিশু সন্তান এবং একটি নিরাশ্রয়া বিধবাকে রাখিয়া অকালে লোকান্তর গমন করিলেন। বিধবাকে পরহস্তে সমর্পণ করিলে শিশুদিগকে মাতৃহীন করা হয়, কিম্বা বিধবার সঙ্গে শিশুদিগকে পিতৃকুল হইতে বহিষ্কৃত করিয়া দিতে হয়—এ স্থলে পরিবারভঙ্গ নিবারণার্থে কনিষ্ঠ ভ্রাতা ভ্রাতৃবধূকে বৈধ পত্নীরূপে গ্রহণ করিয়া সকল দিক্ রক্ষা করে। সমাজের অসভ্যাবস্থায় ইহাপেক্ষা সুচারু ব্যবস্থা দুর্লভ।

এখন, মহম্মদকে অনুচরদিগের বিধবাজনরক্ষার্থে বিবাহ করিতে হইয়াছিল কেন, স্পষ্টই বুঝা যাইতেছে। সে সময়ে আরবের যে অবস্থা, তাহাতে বিবাহ ব্যতীত স্ত্রীপুরুষের মধ্যে কোনরূপ ঘনিষ্ঠতা নিন্দনীয় হইত, এবং শিথিল আরবপ্রকৃতি এ সম্বন্ধে কিছু মাত্র শৈথিল্য দেখিলে আপন উচ্ছৃঙ্খলতা প্রকাশের একটা অবসর পাইত।

কিন্তু ভোগ্যা দাসী রক্ষণ প্রথা যদি অক্ষুন্ন থাকে, তাহা হইলে বহুবিবাহ নিষেধ করিলেও আরব সমাজের দুরাচার সংশোধিত হইল, এমন বলা যায় না। মহম্মদ সেই জন্য নানা উপায়ে সে পথেও কণ্টক আরোপ করিবার চেষ্টা দেখিতে লাগিলেন। কোরাণে

* Reforms under Moslem Rule by Maulavi Cheragh Ali.

ব্যবস্থা দিলেন যে, তোমাদের মধ্যে যাহারা স্বাধীনা বিশ্বাসিনী কন্যার পাণিগ্রহণে অক্ষম, তাহারা বিশ্বাসিনী দাসীকে বিবাহ করিবে। এবং অব্যভিচারিণী হইলে তাহাদিগকে যৌতুক প্রদান করিবে। কিন্তু বিবাহবন্ধনে আবদ্ধ হইয়াও যদি তাহারা ব্যভিচারপরায়ণা হয়, তবে তাহাদের প্রতি স্বাধীনা স্ত্রীর অর্দ্ধেক শাস্তি বিধি। তোমাদের মধ্যে যাহারা কুকার্য্যের ভয় করে, তাহাদেরই জন্য এই বিবাহ। ধৈর্য্য ধারণ করিলে তোমাদেরই মঙ্গল। ঈশ্বর জিতেন্দ্রিয়ের প্রধান সহায়। কিন্তু যাহারা দুষ্প্রবৃত্তির অনুসরণ করে, তাহারা বিপথে চালিত হয়।— এইরূপে দাসীবিবাহের বিধি দিয়া এবং বিবাহ ব্যতীত স্ত্রীপুরুষের মধ্যে দাম্পত্য সম্বন্ধ গর্হিত বলিয়া মহম্মদ ভোগ্যারক্ষণ নিষেধ করিলেন। এবং দাসীর পাণিগ্রহণ অপেক্ষা ধৈর্য্য ধারণই শ্রেয়, এই কথায় তাঁহার মত আরও ভালরূপ ব্যক্ত হইল। শাসনও রহিল যে, কামনার অনুসরণ করিতে চাও কর, কিন্তু ও পথে কল্যাণ নাই।

কোরাণে যে, ভোগ্যারক্ষণের অনুকূলে কোনও কথা নাই, তাহা নহে। স্যুরা মারেজ্ব নামক অধ্যায়ে মহম্মদ স্ত্রী এবং ক্রীতদাসী ভিন্ন অপরার প্রতি আসক্তি নিষেধ করিয়াছেন। সুতরাং দাসীরক্ষণ মহম্মদের অনুমোদিত নহে ত কি? কিন্তু শিক্ষিত মুসলমানেরা বলেন যে, মহম্মদ ক্রমে ক্রমে আরব সমাজ সংস্কার করিয়াছেন—প্রথমে তিনি এই ব্যবস্থাই দিয়াছিলেন; কারণ, আরব সমাজের দারুণ ব্যভিচারস্রোত রোধ করিবার তখন আর কোনও উপায় ছিল না; ক্রমে সময় বুঝিয়া দাসীরক্ষণ নিবারণের জন্য দাসীদিগকে বিবাহ করিবার ব্যবস্থা দিলেন—কিন্তু সেই সঙ্গে ধৈর্য্যাবলম্বনের মহত্ত্বটুকু উল্লেখ করিতে ভুলিলেন না; এবং পরে বহু নারীর প্রতি সমান ন্যায়াচরণ অসম্ভব বলিয়া বহুদারপরিগ্রহও প্রকারান্তরে নিষেধ করিলেন। দাসীরক্ষণ মহম্মদের আদৌ অনুমোদিত নহে। স্যুরা নূরে ক্রীতদাসদাসীদিগের বিবাহ দিবার জন্য তিনি স্পষ্টই আদেশ করিয়াছেন, এবং সেই সঙ্গে অবিবাহিতদিগকে চরিত্র বিশুদ্ধ রাখিবার জন্যও উপদেশের ত্রুটি করেন নাই।

কিন্তু হইলে হইবে কি? সহস্র কূট তর্ক বাহির করিয়া মুসলমানেরা পালনচ্ছলে বার বার মহম্মদের বিধান লঙ্ঘন করিয়াছেন। এবং লঙ্ঘিত বিধি প্রচলিত আচারের প্রভাবে ক্রমে চাপা পড়িয়া গিয়াছে। ইংরাজ লেখকেরা মুসলমানদিগের প্রতি যে সকল তীক্ষ্ণ বিদ্রূপবাণ প্রয়োগ করেন, মুসলমানপ্রচলিত ব্যবস্থাই তাহার কারণ। লোকাচার এবং ইদানীন্তন আইনে মিলিয়া মহম্মদকে একেবারে আড়াল করিয়াছে। বহুবিবাহ নিবারণ, দাসীরক্ষণ প্রথার উচ্ছেদ, ক্রীতদাসদিগের দুরবস্থা মোচন, যথেচ্ছ দারপরিত্যাগ নিষেধকরণ প্রভৃতি যে সকল শুভানুষ্ঠানের তিনি সূচনা করিয়া গিয়াছেন, মুসলমানজগতে তাহার একটিও সম্যক্ রক্ষিত হয় নাই। অজ্ঞানের আধিপত্যে তাহার সম্ভাবনাও বিরল।

কিন্তু একটা কথা সহজেই মনে হয়। সমস্ত মুসলমান-জগৎ জুড়িয়া চিরদিন যদি অজ্ঞানই নিষ্পরোয়া আধিপত্য করিয়া আসিতেছে, তবে সে অন্ধকার মরুরাজ্যে মানবের হৃদয়মথিত এক অপূর্ব্ব সাহিত্য জন্মগ্রহণ করিল কোথা হইতে? তাহাতে যে মধুর প্রেমগীতি ধ্বনিত হইয়াছে, সে দেবগাথা পৃথিবীতে দৈবাৎ শুনা যায়, যে করুণ উদারতা এবং নির্ভীক সহৃদয়তা ব্যক্ত হইয়াছে, তাহা কঠিন পাষাণ ভেদ করিয়া উঠে নাই—তাহা মানবেরই করুণ হৃদয়ের সহজ উচ্ছ্বাস। এবং এখনও সেই সুফী কবিগণের রচিত গীত গাহিয়া মুসলমান ভক্তহৃদয় নির্জ্জনে ঈশ্বরের সহিত মানবাত্মার নিগূঢ় যোগসাধন করে। ইহা কি কখনও অজ্ঞানের ফল হইতে পারে?

বোগ্‌দাদের খলিফেরাও যে বিদ্যোৎসাহী ছিলেন, আরব্যোপন্যাসের কল্যাণে তাহা কাহারও অবিদিত নাই। এবং মুসলমান-জগতে খলিফদিগের জ্ঞানচর্চ্চার সুফলও কিছু কিছু ফলিয়াছিল। খলিফ আলমামুন পাঁচ শত মণ স্বর্ণ দিয়া গ্রীক সম্রাটের নিকট তাঁহার সভাপণ্ডিত লিওকে চাহিয়া পাঠাইয়াছিলেন যে, তিনি আসিয়া মুসলমান ছাত্রদিগকে কিছু দিন যদি দর্শন সম্বন্ধে উপদেশ প্রদান করেন, খলিফ আপনাকে পরম ভাগ্যবান্ বিবেচনা করিবেন। দামাস্কাসে মুসলমান-বিদ্যালয়ের অধ্যক্ষ ছিলেন একজন পণ্ডিত খ্রীষ্টান। ইহাতে ভিন্নধর্ম্মাবলম্বীর প্রতি যে অকপট সদ্ভাব প্রকাশ পাইয়াছে, তাহা জ্ঞানালোচনারই ফল। জ্ঞানের মত গোঁড়ামির আর অমোঘ ঔষধ নাই।

কিন্তু এ জ্ঞানালোচনা অবিচ্ছেদে বরাবর চলে নাই। প্রথমতঃ, খলিফেরা সকলে সমান ছিলেন না। দ্বিতীয়তঃ, যুদ্ধবিগ্রহাদিজনিত রাজনৈতিক বিপ্লবে দীর্ঘকাল সমভাবে জ্ঞানচর্চ্চার বিস্তর ব্যাঘাত ঘটিয়াছে। আরও এক কথা, এখন যেমন সাধারণের মধ্যে জ্ঞানের বিস্তার হইতেছে, তখন কেবল পণ্ডিতগণের মধ্যেই জ্ঞান সীমাবদ্ধ ছিল। এবং পণ্ডিতেরা অনেক সময় কেতাবের মর্ম্ম সাধারণের নিকট সম্যক্ উদ্‌ঘাটিত করিতে সঙ্কুচিত হইতেন।

যাহাই হউক্, এ সকল ত্রুটি থাকিলেও, মুসলমানদিগের দ্বারা পৃথিবীর যে অনেক হিতসাধন হইয়াছে, তাহা অস্বীকার করা যায় না। এবং বিদেশী লেখকেরা মুসলমান-জগতে নিত্য অত্যাচার অবিচারের ধারাবাহিক উল্লেখ করিলেও সুশাসন, শৃঙ্খলা এবং সহৃদয়তা মুসলমান-ধর্ম্মের বহির্ভূত নহে, এ কথাও মানিতে হয়। মুসলমান-শাসনও যে ভাল হইতে পারে, স্পেনের ইতিহাস তাহার প্রমাণ। মূরদিগের রাজত্বকালে স্পেনের যথেষ্ট শ্রীবৃদ্ধি হইয়াছিল। বহু দূরদেশ হইতে বিদ্যার্থীরা কর্ডোভার বিদ্যালয়ে বিদ্যাশিক্ষা করিতে আসিত; বড় বড় অধ্যাপকেরা জ্যোতিষ, রসায়ন, প্রাকৃতিক ইতিহাস প্রভৃতি বিষয়ে শিক্ষা দিতেন, এবং লোকের মুখে মুখে ভাল ভাল কবিতা শুনা যাইত। ইহা ভিন্ন, স্থাপত্য-

বিদ্যা এবং অন্যান্য অনেক সূক্ষ্ম শিল্পকার্য্যের যে যথেষ্ট উন্নতি হইয়াছিল বলা বাহুল্য। মূরদিগের শাসনসময়ে স্পেন য়ুরোপীয় সভ্যতার কেন্দ্রভূমি ছিল বলিলেও অত্যুক্তি হয় না।

এইরূপ গুটিকতক প্রাচীন নজীর কোরাণের অনুশাসনের সহিত যুক্ত হইয়া নব্য মুসলমানদিগকে ভরসা দিতেছে যে, মুসলমানেরা পৃথিবীর অভিশপ্ত সন্তান নহে, তাহারাও অন্যান্য ধর্ম্মাবলম্বীদিগের মত সৎকার্য্যের অধিকারী এবং সাধু অনুষ্ঠানে সক্ষম; একবার সংযতভাবে আপন কর্ত্তব্য বাছিয়া লইয়া কার্য্যক্ষেত্রে অবতীর্ণ হইলে ফল সুনিশ্চিত। যে যাহা বলে বলুক, ধর্ম্মকে রক্ষা করিতেই হইবে, প্রাচীন কুসংস্কার এবং অজ্ঞানান্ধকারে যাহা চাপা পড়িয়াছে, তাহাকে উদ্ধার না করিলে নয়। পাশ্চাত্য শিক্ষালোকে এখন পথও সুগম। সুতরাং এই এক মহা অবসর।—আরবের মরুপ্রান্তে মহম্মদ যে আল্লা আকবর ধ্বনি তুলিয়াছিলেন, এইবারে তাহা সফল হউক্। [ 'সাধনা,' মাঘ ১২৯৯ ]

# ভবিষ্যৎ ধর্ম্ম*

আদিম কাল হইতে সভ্যতার ইতিহাস পর্য্যালোচনা করিলে দেখা যায় যে, ধর্ম্ম যেমন নিরবচ্ছিন্ন মানবসমাজের মনোযোগ আকর্ষণ করিয়া আসিয়াছে, এমন আর কিছুই নহে। সংসারের দুঃখকষ্ট হইতে মুক্তিলাভের আকাঙ্ক্ষা মানবহৃদয়ে সর্ব্বাপেক্ষা প্রবল—কিন্তু অসহায় মানবশিশু সংসারে আসিয়াই প্রবলা প্রকৃতির দোর্দ্দণ্ড প্রতাপে একান্ত অভিভূত হইয়া পড়ে। তাহার চতুর্দ্দিকেই রোগ শোক, বিপদ্ আপদ্, যুদ্ধবিগ্রহ মৃত্যুভয়; শিকারে সে নিষ্ফল হইয়া ফিরিয়া আসে; দাবানলে তাহার যথাসর্ব্বস্ব পুড়িয়া যায়; সে এক করিতে যায়, আর এক হইয়া পড়ে—সুতরাং সহজেই সে আপনাকে কোনও দুর্দ্দান্ত অপদেবতার ক্রীড়াসামগ্রী ঠাহরাইয়া বসে এবং সেই অদৃশ্য নিষ্ঠুরের হিংসাবৃত্তি প্রশমিত করিবার জন্য নানা উপায় উদ্ভাবন করিতে থাকে। প্রকৃতিতে বিপ্লবও নানা—নদী কূল প্লাবিত করিয়া উথলিয়া উঠে, আকাশ দারুণ মেঘগর্জ্জনে ভাঙ্গিয়া পড়ে, ভূমিকম্পে একটা প্রলয়-ব্যাপার ঘটিবার উপক্রম হয়, কালো ছায়া আসিয়া চন্দ্রের শুভ্র কান্তি ঢাকিয়া ফেলে; ভয়বিহ্বলচিত্তে দুর্ব্বল মানবসন্তান চতুর্দ্দিকে চাহিয়া দেখে, কোনও কারণ খুঁজিয়া পায় না—কেবল এই বুঝে যে, এখানে সহস্র দানবশক্তি তাহার সঙ্গে নিতান্ত লাগিয়াছে, সকলগুলিকে সন্তুষ্ট করিতে না পারিলে নিস্তার নাই। নিজের প্রকৃতি দিয়া সে দেবচরিত্র নির্ণয় করিতে বসে, এবং উৎকোচ দানই তাহার নিকটে দেবতাকে সন্তুষ্ট করিবার প্রকৃষ্ট উপায় বলিয়া বোধ

* Religion : Its Future—By the Rev. Dr. Momerie.

হয়। এখন এই দানব-দেবতাকে কি দেওয়া যায়? শস্য, ফলমূল, মদ্য মাংস যাহা দাও, তিনি সর্ব্বভুক্। রক্ত দৃশ্যে দেবতার বিশেষ আনন্দ। অতএব দেবতাকে প্রসন্ন করিতে চাহ ত যত পার বলিদান কর। যাহারা বিশেষরূপে দেবচরিত্রের রহস্য উদ্ভেদ করিতে সমর্থ হইল, তাহারাই ক্রমে গুরু পুরোহিত হইয়া উঠিল। এবং প্রথমে যেমন ইহলোকের সুখকামনাই দেবতাকে সন্তুষ্ট করিবার একমাত্র কারণ ছিল, কালক্রমে তাহার সহিত পারলৌকিক সুখকামনা যুক্ত হইল। পারলৌকিক সুখের আশায় লোকে ইহলোকে অনেক কষ্টভোগও স্বীকার করিল। পরলোকে স্বর্গলাভের আশায় লোকে আপনাকে হোমানলে আহুতি দিতে কুণ্ঠিত হয় নাই, প্রাণ অপেক্ষা প্রিয়তর পুত্রকে ভাসাইয়া দিয়াছে, না করিয়াছে হেন কাজ নাই। দুঃখ হইতে অব্যাহতি এবং সুখলাভের জন্য মানুষ এমনি অধীর।

এই সকল আচার অনুষ্ঠানের মধ্য হইতে মধ্যে মধ্যে এক এক জন মহৎলোকের আবির্ভাব হইয়াছে—যেমন, কন্‌ফ্যুশস্, বুদ্ধ, খ্রীষ্ট, মহম্মদ; তাঁহারা প্রচলিত ধৰ্ম্মকৰ্ম্মের বিরুদ্ধে দণ্ডায়মান হইয়া যাজকদিগের শিক্ষার ভ্রম দেখাইয়া দিয়াছেন, যাগ যজ্ঞ, জীববলি, মন্ত্র তন্ত্র সম্পূর্ণ নিষ্ফল প্রতিপাদন করিয়াছেন, এবং চরিত্রের উৎকর্ষ সাধনই যে মানবজীবনের উন্নতির মুখ্য উপায়, এই সত্যটি বার বার প্রচার করিয়াছেন। সংস্কারকদিগকে লোকে প্রথমে গালি দিতে থাকে, পরে তাঁহাদিগকে নূতন ধৰ্ম্মের সংস্থাপক বলিয়া প্রচার করে; কিন্তু দুর্ভাগ্যক্রমে অধিকাংশ স্থলে তাঁহারা যে ধৰ্ম্ম প্রচার করিয়া যান, তাহার অনেক বিরোধী মত ও অনুষ্ঠানই তাঁহাদের নামসংযুক্ত ধৰ্ম্মের অঙ্গরূপে বিরাজ করিতে থাকে।

ডাক্তার আল্‌ফ্রেড মোমারি তাঁহার ধৰ্ম্মসম্বন্ধীয় প্রবন্ধে ইহারই উল্লেখ করিয়া ধৰ্ম্মের ভবিষ্যৎ সম্বন্ধে কতকগুলি যুক্তিসঙ্গত কথার আলোচনা করিয়াছেন।

তিনি প্রথমে দেখাইয়াছেন যে, বড় বড় সংস্কারকেরা সকলেই একবাক্যে লোকসকলকে সাধু কার্য্যের অনুষ্ঠানে উৎসাহিত করিয়াছেন। ইসায়া বলিয়াছেন,—দেবতা ছাগরক্তে পরিতুষ্ট হয়েন না, উপহারের আড়ম্বরে এবং ধূপ ধুনার গন্ধে তাঁহার চিত্তবিনোদন হয় না, এ সকলি মিথ্যা পণ্ডশ্রম; অসৎ কার্য্য হইতে বিরত হও, সৎকার্য্যের অনুষ্ঠান কর, দরিদ্রের অভাব মোচন কর, পিতৃহীনকে আশ্রয় দাও, বিধবাকে সাহায্য কর। জোরোস্তার ইন্দ্রজালের নিষ্ফলতা দেখাইয়া কর্ত্তব্যানুষ্ঠানকেই মানবের একমাত্র আবশ্যক বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। তাঁহার উপদেশ,—পৃথিবীতে ভাল মন্দ দুই আছে, তোমরা মন্দ পরিত্যাগ করিয়া ভালকে গ্রহণ কর; সদালাপ, সাধু চিন্তা এবং সৎকার্য্যের অনুষ্ঠানই স্বর্লোকে নেতা। কায়মনোবাক্যে পরের অনিষ্টাচরণে বিরত থাকাই কন্‌ফ্যুশসের প্রধান শিক্ষা। বুদ্ধ বলিয়াছেন,—মস্তকমুণ্ডন, বস্ত্রত্যাগ, ধূলিশয্যা বা বেদাধ্যয়ন মানবকে শুদ্ধ করিতে পারে না; কারণ, ক্রোধ, হিংসা, মত্তত্তা, পরশ্রীকাতরতা, এই সকলই মানবের অশুচি। যীশু খ্রীষ্টও এই

কথাই বলিয়াছেন,—প্রভু প্রভু করিলেই ঈশ্বরকে পাওয়া যায় না; সেই তাঁহাকে পায়, যে তাঁহার প্রিয় কার্য্য সাধন করে; যাহারা মুখে দীর্ঘ বক্তৃতা করে এবং কাজের বেলায় অনাথা বিধবার সর্ব্বনাশ সাধন করিতে কুণ্ঠিত হয় না, তাহাদের কল্যাণ নাই। আরবপ্রান্তে মহম্মদেরও সেই একই কথা,—ঈশ্বর রক্তমাংসের বলি গ্রহণ করেন না, তোমাদের অকপট ভক্তিই তাঁহার নিকট পঁহুছায়। যাহারা ভক্তির ভাণ করে এবং দরিদ্রকে সাহায্য করিতে অগ্রসর হয় না, তাহাদের সে ভক্তি ব্যর্থ। পূর্ব্ব বা পশ্চিম দিকে মুখ করিয়া নমাজ পড়িলেই পুণ্য হয় না, ঈশ্বরের মঙ্গল ইচ্ছা সংসাধনের চেষ্টাই যথার্থ পুণ্যকার্য্য।

ধর্ম্মসংস্থাপকেরা যুগে যুগে এই একই কথা বলিয়াছেন যে, সাধু কার্য্যের অনুষ্ঠানে আপনাকে বড় করিয়া তোলো, তোমাদের জন্য প্রশস্ত কল্যাণ রহিয়াছে। কিন্তু অনুচরবর্গ সহস্র অনাবশ্যক আড়ম্বর এবং অনর্থক অনুষ্ঠান দ্বারা মূল কথাকে ক্রমে সম্পূর্ণ আচ্ছন্ন করিয়া ফেলিয়াছে—দাঁড়াইয়াছে এই যে, বুদ্ধ যাহার বিরুদ্ধে অভ্যুত্থান করিয়াছিলেন, তাহাই বৌদ্ধধর্ম্মের প্রধান অঙ্গ; খ্রীষ্ট যাহা বলেন নাই, তাহাই খ্রীষ্টধর্ম্মের মূল বিশ্বাস; মহম্মদ এবং মুসলমানধর্ম্ম পরস্পরবিরোধী। যদি কোনও গতিকে একবার এই সকল মহাপুরুষেরা মর্ত্ত্যে আসিয়া তাঁহাদের নামসংযুক্ত ধর্ম্মের অবস্থা দেখেন, নিশ্চয়ই তাঁহারা ইহার বিরুদ্ধে দণ্ডায়মান হয়েন।

উত্তর বৌদ্ধধর্ম্মে এখন পৌত্তলিকতার সমস্ত আড়ম্বরই নিঃশব্দে স্থান লাভ করিয়াছে—স্বর্গীয় দূত, পবিত্র বারি, জপমালা এবং বিচিত্র দুর্ব্বোধ্য অনুষ্ঠান বুদ্ধকে নির্ব্বাসিত করিয়া দিয়া তাঁহার মৃৎপ্রতিমার পদতলে প্রতি দিন স্ফীত হইয়া উঠিতেছে। দক্ষিণ বৌদ্ধধর্ম্ম বাহ্যতঃ তাদৃশ বিকৃত হইয়াছে বলিয়া বোধ হয় না—কিন্তু বুদ্ধের প্রচারিত ধর্ম্মের সহিত তাহার যথার্থ ঐক্য অল্পই। যাজকমণ্ডলী প্রাচীন পালি ভাষায় শ্লোক আওড়াইয়া যায়—নতজানু শ্রোতৃমণ্ডলী কেবলি হাঁ করিয়া শুনে এবং না বুঝিয়া শ্রুতিযোগে যথাসাধ্য পুণ্য অর্জ্জন করে।

খ্রীষ্টধর্ম্মেরও এই দশা। ডাক্তার মোমারি দেখাইয়াছেন যে, পূর্ব্বকালের পৌত্তলিকতা এবং খ্রীষ্টজন্মের পরবর্ত্তী সময়ের যত অদ্ভুত অধ্যাত্মবিদ্যা মিলিয়া বর্ত্তমান খ্রীষ্টধর্ম্ম গঠিত হইয়াছে। যীশু খ্রীষ্টকে, নামটুকু বাদে, খ্রীষ্টানেরা যথাসাধ্য সারিয়া ফেলিয়াছেন। তর্ক উঠে যে, পবিত্রাত্মা ( ইংরাজী Holy Ghostএর এই অনুবাদই বোধ করি প্রচলিত ) ঈশ্বর এবং তাঁহার পুত্র উভয় হইতে বাহির হইয়াছেন, অথবা কেবলমাত্র পিতা-ঈশ্বর হইতে। লুথর বলিয়াছেন, পাপীর প্রতি ঈশ্বরের এতই ক্রোধ জন্মিয়াছিল যে, তাঁহার নিজ পুত্রের শোণিত ভিন্ন অপর কিছু দ্বারা সে দুর্জ্জয় ক্রোধশান্তি অসম্ভব হইত। এমনও শুনা যায় যে, ঈশ্বর তাঁহার বাছাইকরা লোকগুলিকেই উদ্ধার করিবেন, আর সকলের অদৃষ্টে যাহা হয় ঘটিবে।

খ্রীষ্টান ঈশ্বরের পক্ষে কিছুই অসম্ভব নহে। সামান্য অপরাধে যিনি অনন্ত নরকদণ্ড বিধান করেন, এক দম্পতির অবাধ্যতার জন্য সমুদায় উত্তরবংশীয়দিগকে স্বর্গ হইতে নির্ব্বাসিত করিয়া দেন, একজন নিরীহের প্রাণ না লইয়া পাপীর প্রতি যাঁহার করুণা উদ্রেক হয় না, সে খামখেয়ালী প্রবলপ্রতাপ বিধাতার কথা কেমন করিয়া বলিব? যীশু খ্রীষ্ট ঈশ্বরের নামে প্রেম প্রচার করিয়াছিলেন; খ্রীষ্টানধর্ম্ম প্রচার করিয়াছে বিভীষিকা।

মুসলমান-ধর্ম্মও মহম্মদকে লঙ্ঘন করিয়াছে। অন্য প্রবন্ধে আমরা তাহা দেখাইয়াছি। ডাক্তার মোমারি তাঁহার প্রবন্ধে সায়েদ আমীর আলি সাহেবের "মহম্মদের জীবনচরিত" নামক গ্রন্থ হইতে ইহার অনুকূলে দুই চারি পংক্তি উদ্ধৃত করিয়াছেন।

মোমারি সাহেব কেবল হিন্দুধর্ম্ম সম্বন্ধে কিছু বলেন নাই। কারণ বোধ হয়, বুদ্ধ, খ্রীষ্ট, মহম্মদের ন্যায় কোনও বিশেষ ধর্ম্মসংস্থাপকের নামের সহিত হিন্দুধর্ম্ম গ্রথিত হয় নাই, এবং ইহা ভিন্ন হিন্দুধর্ম্ম কতকগুলি নির্দ্দিষ্ট মত ও বিশ্বাসে আবদ্ধ নহে। নানা শাস্ত্র, নানা মত, নানা কথা, নানা বিধান—সুতরাং ধরিবার ছুঁইবার মত কিছু পাওয়া কঠিন। কোথাও তেত্রিশ কোটী দেবতার মহিমা কীর্ত্তিত হইয়াছে, কোথাও সেই তেত্রিশ কোটী দেবতা মিথ্যা বলিয়া উপেক্ষিত হইয়াছে; হিন্দুধর্ম্ম ত ঠিক এক ধর্ম্ম নহে—ভিন্ন ভিন্ন সময়ে ভারতবর্ষে যে সমস্ত ধর্ম্মের অভ্যুদয় হইয়াছে, তাহাই পুথিরক্ষিত হইয়া সম্প্রতি হিন্দুধর্ম্ম নামের মধ্যে কোন প্রকারে স্থান লাভ করিয়াছে মাত্র। কিন্তু ভিন্ন ভিন্ন শাস্ত্র ধরিয়া আলোচনা করিলে দেখা যায় যে, এ দেশেও ঋষিবাক্য প্রত্যহ লঙ্ঘিত হইয়াছে, এবং ঋষিবাক্য-লঙ্ঘনই প্রচলিত হিন্দুধর্ম্মের একটি প্রধান অঙ্গ। আরও ইদানীং আমাদের মধ্যে যে সকল ধর্ম্মসংস্থাপকের আবির্ভাব হইয়াছে, তাঁহাদের প্রচারিত ধর্ম্মের অবস্থা দেখিলেই মোমারি সাহেবের অনুকূলে যথেষ্ট প্রমাণ পাওয়া যাইবে। চৈতন্যের ধর্ম্ম এবং পরবর্ত্তী বৈষ্ণবদিগের ধর্ম্ম, নানকের ধর্ম্ম এবং বর্ত্তমান শিখদিগের ধর্ম্ম, এই সকল তাহার দৃষ্টান্তস্থল।

এইরূপে দেখা যায় যে, পৃথিবীতে চিরদিন দুই প্রকারের ধর্ম্ম চলিয়া আসিতেছে। গুরু পুরোহিত ও জনসাধারণের ধর্ম্ম এক, এবং ধর্ম্মসংস্থাপক ও অল্পসংখ্যক লোকের ধর্ম্ম এক। প্রথমোক্ত শ্রেণীর সুবিধাই আদর্শ, শেষোক্ত শ্রেণীর আদর্শ ন্যায়; এক পক্ষ নীতিকে পশ্চাতে রাখিয়া দেন, অন্য পক্ষ নীতিকেই সর্ব্বোচ্চ স্থান দিয়া থাকেন; এক পক্ষের ধর্ম্ম কতকটা অসভ্য অবস্থার এবং অভিব্যক্তির নিম্নশ্রেণীর, অপর পক্ষের ধর্ম্ম অভিব্যক্তির চরম ফল। ডাক্তার মোমারি সেই জন্য গুরু পুরোহিত ও জনসাধারণের ধর্ম্মকে অতীত কালের ধর্ম্মের মধ্যে ফেলিয়াছেন। এবং মহাজনদিগের ধর্ম্মকেই ভবিষ্যতের ধর্ম্ম বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। এই ভবিষ্যতের ধর্ম্মই এখন প্রতি দিন ধীরে ধীরে পৃথিবীতে প্রতিষ্ঠা লাভ করিতেছে।

এখন প্রশ্ন এই যে, ভবিষ্যতের ধর্ম্মে দেবতা স্থান পাইবেন কি না? দেবদেবী ত প্রতি দিন লোপ পাইতেছে—ঈশ্বর কি থাকিবেন? কনফ্যুশস্, বুদ্ধ, খ্রীষ্ট, মহম্মদ, এই চারি জন ধর্ম্মসংস্কারকের মধ্যে শেষোক্ত দুই জনই ব্রহ্মবাদী। এবং শুনা যায়, নাস্তিক্য-ধর্ম্ম কেবলমাত্র নীতি বৈ আর কিছুই নহে। মোমারি সাহেব বলেন, ইহা যদি সত্য হয়, তাহা হইলে স্বীকার করিতে হয় যে, ঈশ্বরবিহীন নীতি নীতিবিহীন ঈশ্বর অপেক্ষা শতগুণে ভাল। কিন্তু আচরণ-প্রধান ধর্ম্মকে শুদ্ধ মাত্র নৈতিক ধর্ম্ম হিসাবে দেখা সঙ্গত নয়। ধর্ম্মও যে সর্ব্বত্র সুব্যক্তরূপে ঈশ্বরবাদী, তাহা বলা যায় না। এবং ধর্ম্ম এবং নীতি দুই বিচ্ছিন্ন স্বতন্ত্র পদার্থ বলিয়া মনে করাও ভ্রম। নীতি বাদ দিয়া ধর্ম্ম, কিম্বা একেবারে ধর্ম্মশূন্য নীতি অসম্ভব। নীতির মধ্যেও অন্ততঃ গূঢ়ভাবে ঈশ্বরনিষ্ঠাই প্রকাশ পায়। ঈশ্বর আমাদিগকে সদনুষ্ঠানরত দেখিতে চাহেন—এবং সাধু কার্য্যের অনুষ্ঠানই তাঁহার প্রিয়কার্য্যসাধন। সুতরাং যে ব্যক্তি মনে করে যে, সে ঈশ্বরে বিশ্বাস করে না, সেও ঈশ্বরবাদীরই মত তাঁহার প্রিয়কার্য্য অনুষ্ঠানে তাঁহার অবারিত প্রীতিলাভে সমর্থ। নীতি ধর্ম্মের পত্তনভূমি—ধর্ম্মের সূচনা; কেবল ধর্ম্ম এখনও আপনাকে আপনি বুঝিবার মত স্পষ্ট ভাব ধারণ করে নাই। যে নীতিপরায়ণ ব্যক্তি চিরদিন ঈশ্বরের প্রিয়কার্য্য সাধন করিয়া আসিতেছেন, তত্ত্ববিদ্যায় একটা ভুল করিয়াছেন বলিয়া কি তাঁহাকে ধর্ম্মপরাঙ্মুখ বলা যায়।

কিন্তু নাস্তিকতা যে ভ্রম, তাহাতে আর সন্দেহ নাই। ডাক্তার মোমারি প্রকৃতির একরূপতা, চিন্তাবময়তা এবং উন্নতিশীলতা আলোচনা করিয়া ঈশ্বরের অস্তিত্ব সম্বন্ধে প্রমাণ প্রয়োগ করিয়াছেন। প্রথমে প্রকৃতির একরূপতা। ঈশ্বরের অস্তিত্ব বিষয়ে ইহাই প্রথম প্রমাণ। কিন্তু ইহাই অবশ্য যথেষ্ট নহে; তবে এ কথা স্বীকার করিতে হয় যে, প্রকৃতিতে অনিয়ম ঈশ্বরের অস্তিত্ব অপ্রমাণ করিবার কারণ হইত। প্রকৃতির একরূপতা আবিষ্কারের পূর্ব্বে একেশ্বরবাদ টিঁকিতে পারিত না। একমাত্র অপরিবর্ত্তনীয় বিশ্বাস স্থাপন করিবার পূর্ব্বে বহু পরিবর্ত্তনশীল ইচ্ছার উপর হইতে বিশ্বাস হরণ করা চাই। যিনি সমস্ত প্রকৃতিতে ওতপ্রোতভাবে ব্যাপ্ত হইয়া রহিয়াছেন এবং সমস্ত প্রাকৃতিক ঘটনাবলী যাঁহার ইচ্ছার বিচিত্র নিত্য বিকাশ, সেই অনন্তস্বরূপে বিশ্বাস স্থাপন করিবার পূর্ব্বে প্রকৃতিবহির্ভূত সসীম দেবতার প্রতি বিশ্বাস ভাঙ্গা চাই।

দ্বিতীয়, প্রকৃতির চিন্তাবময়তা। বেকন বলেন, বিজ্ঞান প্রকৃতির ব্যাখ্যান। কিন্তু যেখানে জ্ঞানের সম্পর্ক নাই, সেখানে ব্যাখ্যা অসম্ভব; উন্মাদের কার্য্যের মধ্যে কে কবে সঙ্গতি বাহির করিতে পারিয়াছে? জ্ঞানসম্পর্কশূন্য পরমাণুসমষ্টির মধ্যে নিয়মও থাকিত না, বৈজ্ঞানিক আলোচনারও সুবিধা হইত না। এবং তাহা জ্ঞান উদ্রেক করিতেও পারিত না। এখন আমরা যে প্রাকৃতিক শক্তিসমূহের কার্য্যপ্রণালী তন্ন তন্ন বলিয়া দিতে পারি,

সে এই জ্ঞানেরই সম্পর্কে। বিজ্ঞানের প্রতি নূতন আবিষ্কার প্রকৃতির অবিচলিত শৃঙ্খলা এবং সুনিয়ম—এক কথায়, জড়ের অন্তরে নিহিত জ্ঞানেরই পরিচয় দেয়। এবং এই জ্ঞান চিৎ ব্যতীত সম্পূর্ণ জড় হইতে অভিব্যক্ত হইতে পারে না।

তৃতীয়, প্রকৃতির উন্নতিশীলতা। অন্য কথায় অভিব্যক্তি। চতুর্দ্দিকের দুঃখ কষ্ট দেখিয়া যখন ঈশ্বরের মঙ্গল অভিপ্রায়ে অবিশ্বাস জন্মে, তখন অভিব্যক্তিবাদ বুঝাইয়া দেয় যে, ইহারই মধ্য হইতে প্রতি দিন উন্নতির পর উন্নতি সুচিত হইতেছে। আরও বলে যে, ঈশ্বর সর্ব্বশক্তিমান, কিন্তু খামখেয়ালী নহেন। অসঙ্গত যথেচ্ছাচরণ তাঁহার স্বভাব নহে। কিন্তু ধীরে ধীরে নির্দ্দিষ্ট নিয়ম-শৃঙ্খলায় তিনি এই বিপুল সৃষ্টিকে প্রতি দিন অভিব্যক্ত করিয়া তুলিতেছেন।

এইরূপে মোমারি সাহেব দেখাইয়াছেন যে, ভবিষ্যতের ধর্ম্ম ঈশ্বরবাদী না হইয়া যায় না।

দ্বিতীয় প্রশ্ন এই যে, মানবাত্মার অমরতা ভবিষ্যতের ধর্ম্মে টিঁকিবে কি না? মোমারি সাহেব বলিয়াছেন—টিঁকিবে। প্রথম কারণ, ইহার বিরুদ্ধে কোনও প্রমাণ নাই, বরঞ্চ অনুকূলে কিছু কিছু অনুমানসিদ্ধ প্রমাণ পাওয়া যায়। আমাদের সমস্ত অভিজ্ঞতার সহিত ইহার সামঞ্জস্য আছে। প্রকৃতির সর্ব্বত্র আমরা যে শৃঙ্খলা এবং ক্রমোন্নতি দেখিতে পাই, তাহা এই ভাবেরই অনুকূল। দ্বিতীয়তঃ, আমাদের অন্তরে চিরদিন সুখের জন্য তৃষ্ণা রহিয়াছে, অথচ সুখ আমাদের ভাগ্যে মিলে না; আমাদের অন্তরে পূর্ণতা লাভের আকাঙ্ক্ষা অহরহ পোষিত হইয়া আসিতেছে, কিন্তু আমরা অত্যন্ত অসম্পূর্ণ হীন; আমাদের অন্তরে ন্যায়ের যে উজ্জ্বল ভাব মুদ্রিত হইয়া আছে, প্রতিবেশীদের সম্পদ্ বিপদে তাহা প্রতি দিন লঙ্ঘিত হইতেছে;—অমরতাই এই সকল বিরোধের একমাত্র মীমাংসা। তৃতীয়তঃ, সাধুতাকে যে ব্যক্তি যথার্থ ভালবাসে, সে লাভের প্রত্যাশা রাখে না, সাধুতার জন্যই সে সাধুতার প্রতি অনুরক্ত। কিন্তু সৎ যদি নিতান্ত নশ্বর হইয়া দাঁড়ায়, তাহা হইলে তাহার আর আকর্ষণ থাকে না। অতএব অমরতা ভবিষ্যতের ধর্ম্মে উপেক্ষিত না হইবারই সম্ভাবনা।

মোমারি সাহেবের শেষ প্রশ্ন, খ্রীষ্টধর্ম্ম এবং চার্চ থাকিবে কি না? উত্তর—এখন যাহা আছে, ইহা থাকিবে না। তিনি বলেন, যীশু খ্রীষ্টে ফিরিয়া গিয়া আবার নূতন করিয়া আরম্ভ করিতে হইবে। আমরা এখানে তাহার বিস্তারিত উল্লেখ করিতে বিরত হইলাম। আমাদের পাঠকসাধারণের এ বিষয়ে বোধ করি বিশেষ আগ্রহ নাই।

কিন্তু মোমারি সাহেবের কথাটা পাল্টাইয়া আমরা স্বদেশের প্রতি প্রয়োগ করিতে পারি। তাহা হইলে দেখিতে পাইব যে, আমাদের দেশেরও প্রচলিত ধর্ম্ম সম্বন্ধে ঠিক এই

কথাগুলি খাটে। গুরুপুরোহিতদিগের বিধি-বিধান ত এখনই লজ্ঘিত হইতেছে। যে সকল আচার অনুষ্ঠান অসুবিধাজনক, তাহা কেহ মানে না। সমাজের সর্ব্বত্র কেবল একটা ভীষণ অবিশ্বাসের আধিপত্য। প্রকাশ্যভাবে মিথ্যা ও কাপট্যাবলম্বন করিতে চারি দিক্ হইতে পরামর্শ বর্ষিত হয়। এই মিথ্যাচরণই বাহ্যতঃ এখন সমাজকে রক্ষা করিতেছে, কিন্তু ভিতরে ভিতরে ইহাই তাহার ক্ষয়ের কারণ। প্রতি দিন অল্পে অল্পে তাহার বিরুদ্ধে মনুষ্যত্ব বল সঞ্চয় করিতেছে—একদিন সহসা এ মিথ্যাজাল ছিন্ন করিয়া সে আপন প্রবল বিক্রম প্রকাশ করিবে। সে দিন খুব বেশী দূর নহে। [ 'সাধনা,' ফাল্গুন ১২৯৯ ]

# অনার্য্য ব্রাহ্মণ

আমরা বহু কাল হইতে শুনিয়া আসিতেছি যে, ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য ভিন্ন ভারতবর্ষের অপর জাতিমাত্রই আর্য্যেতর—হয় সম্পূর্ণ অনার্য এবং শূদ্রপদবাচ্য, নয় আর্য্য-শোণিতের সহিত অনার্য-শোণিতের মিশ্রণফল। ক্ষত্রিয় বৈশ্য এখনকার দিনে কদাচিৎ দৃষ্টিগোচর হয়, সুতরাং ব্রাহ্মণই একমাত্র অবশিষ্ট ভারতবর্ষীয় আর্য্যসন্তান।—কিন্তু যখন শুনা যায় যে, এখানেও সংশয় মিটে নাই, ব্রাহ্মণদিগের মধ্যেও এত বিজাতীয় শ্রেণীবিভাগ এবং পরস্পরের জাতিগৌরবের প্রতি এমনি অবিশ্বাস যে, এক শ্রেণীর ব্রাহ্মণ অপর শ্রেণীর ব্রাহ্মণকে স্পর্শ করিতেও লজ্জা বোধ করে, এবং আকারে প্রকারে, চাল চলনে, দৈনন্দিন জীবনের প্রত্যেক সামান্য অনুষ্ঠানটিতে পর্য্যন্ত বিভিন্ন শ্রেণীর মধ্যে একেবারে আর্য্য অনার্য্য প্রভেদ, তখন আমাদের পূর্ব্ববিশ্বাসকে কথঞ্চিৎ পরিবর্ত্তন করিয়া লইতে হয়।

হণ্টার সাহেব তাঁহার উড়িষ্যার বিবরণের এক স্থলে প্রসঙ্গক্রমে হিমালয় হইতে আরম্ভ করিয়া সিংহলপ্রান্ত অবধি ব্রাহ্মণদিগের মধ্যে এই জাতিবিভাগের যাবতীয় দৃষ্টান্ত এবং তৎসংক্রান্ত কিম্বদন্তী সংগ্রহ করিয়াছেন।

তিনি বলেন, হিমালয়ের পাদমূলে চম্বা নামক প্রদেশে গাড়ী নামে এক শ্রেণীর ব্রাহ্মণ আছে। ইহারা মেষ চরাইয়া জীবিকা নির্ব্বাহ করে। রাখালদিগের সহিত ইহাদের ধর্ম্মকর্ম্মে কিছুই প্রভেদ নাই। প্রতি দিন প্রাতঃকালে উঠিয়া সূর্য্যদেবকে প্রণাম করিয়া বাহির হয়, সন্ধ্যাকালে ধেনু চরাইয়া ঘরে ফিরে। হণ্টার সাহেব ইহাদিগকে—বিশেষতঃ গাড়ী স্ত্রীলোকদিগকে—বিশেষ সুন্দর বলিয়া বর্ণনা করিয়াছেন।

আরও একটু দক্ষিণে কাংরা উপত্যকায় ব্রাহ্মণেরা হল চালনা করে। সদ্বংশীয় ব্রাহ্মণেরা ইহাদিগকে অত্যন্ত ঘৃণাচক্ষে দেখেন এবং আপনাদিগের স্বজাতি বলিয়া আমল দেন না। স্থানীয় ব্রাহ্মণবংশাবলীর মধ্যেও ইহাদের কোনও উল্লেখ নাই।

রহিয়াছে, সে কেবল একটা সশস্ত্র সন্ধিমাত্র ; একটু সুবিধা হইলেই চতুর্দ্দিক্ হইতে অস্ত্রে অস্ত্রে ঝন্‌ঝনা উঠিবে।—[ 'সাধনা,' জ্যৈষ্ঠ ১৩০০ ]

## বিক্রমাদিত্য

বিক্রমাদিত্যের কালনিরূপণ লইয়া য়ুরোপীয় গবেষণা কিছু দিন হইতে প্রাণপণ যত্নে লাগিয়াছে। বিক্রমাদিত্য নিরাপদে ৫৭ খ্রীষ্টপূর্ব্বাব্দে রাজত্ব করিতেছিলেন, মধ্য হইতে পাশ্চাত্য অধ্যাপকদল—ফার্গুসন, ম্যাক্‌স্‌মূলর, বেবর প্রভৃতি মিলিয়া তাঁহাকে খ্রীষ্টীয় ষষ্ঠ শতাব্দীতে কালান্তরিত করিয়া দিলেন।

বিক্রমাদিত্যের অপরাধ—কালিদাসকে তিনি সভায় স্থান দিয়াছিলেন। এখন সেই কালিদাসের প্রেতাত্মাই তাঁহার ৫৭ খ্রীঃ পূর্ব্বাব্দে অস্তিত্বের বিরুদ্ধে প্রধান সাক্ষী। কালিদাসের সময়ে সংস্কৃতভাষায় অনেক কৃত্রিমতা প্রবেশ লাভ করিয়াছে দেখা যায়—সুতরাং কালিদাস বহুকালের প্রাচীন কবি নহেন। কালও খ্রীষ্টীয় ষষ্ঠ শতাব্দী খ্রীষ্টপূর্ব্ব শতাব্দীর তুলনায় অনেক আধুনিক। অতএব কালিদাস খ্রীষ্টীয় ষষ্ঠ শতাব্দীর লোক। এবং বিক্রমাদিত্য কালিদাসের প্রভু হইয়া ৫৭ খ্রীঃ পূর্ব্বাব্দে থাকিতে পারেন না। অতএব সমবেত অধ্যাপকমণ্ডলীর বিচারানুসারে তাঁহাকে খ্রীষ্টীয় ষষ্ঠ শতাব্দীতে যাবজ্জগৎ নির্ব্বাসন দণ্ড দেওয়া গেল।

কিন্তু অধিক দিন না যাইতে যাইতে বিক্রমাদিত্যের পক্ষে দুই জন বড় কৌঁসুলি খাড়া হইয়াছেন। তাঁহারা দেখাইতেছেন যে, সংস্কৃত রচনায় কৃত্রিমতা খ্রীষ্টজন্মের বহু পূর্ব্ব হইতেই ঢুকিয়াছে। এবং সর্ব্বত্র য়ুরোপীয় অধ্যাপকগণের বিচারের উপর নির্ভর করা সঙ্গত নহে। বিক্রমাদিত্য সম্ভবতঃ ৫৭ খ্রীঃ পূর্ব্বাব্দেই ছিলেন। খ্রীষ্টীয় ষষ্ঠ শতাব্দীতে নির্ব্বাসন তাঁহার প্রতি নিতান্তই অবিচার। কৌঁসুলি দুই জনেরই পণ্ডিত বলিয়া খ্যাতি আছে, নাম—ডাক্তার বুলার ও ডাক্তার পিটার্সন। অধ্যাপক কিয়েলহর্ণও ডাক্তার বুলারের অনুকূলে সাক্ষ্য দিয়াছেন।

লুধিয়ানার পণ্ডিত জোয়ালা সহায় এই কৌঁসুলিদিগের যুক্তির সারবত্তা স্বীকার করিয়া সম্প্রতি 'এসিয়াটিক কোয়ার্টার্লি রিবিয়ু' পত্রে আরও গুটিকতক দলিল দাখিল করিয়াছেন। সাধনার পাঠকবর্গের অবগতির জন্য আমরা নিম্নে সংক্ষেপে তাহার মর্ম্ম প্রকাশ করিতেছি।

প্রথম দলিল 'জ্যোতির্ব্বিদাভরণ' গ্রন্থ। ইহার রচয়িতা কালিদাস। এবং উক্ত কালিদাস যে রঘুবংশপ্রণেতা কালিদাস হইতে ভিন্ন নহেন, পণ্ডিত জোয়ালা সহায় কতকগুলি

সংস্কৃত শ্লোক উদ্ধৃত করিয়া তাহা প্রতিপন্ন করিয়াছেন। এই জ্যোতির্ব্বিদাভরণের একটি শ্লোকে গ্রন্থরচনার কাল লেখা আছে—৩০৬৮ কলিগতাব্দ। বর্ত্তমান ১৩০০ সাল কলিগতাব্দ ৪৯৯৩। সুতরাং এই গ্রন্থ ১৯২৫ বৎসর পূর্ব্বে রচিত হয়। সংস্কৃত অন্যান্য অনেক জ্যোতিষগ্রন্থে বিক্রমাদিত্যের রাজত্বকাল ৩০৪৪ কলিগতাব্দ নির্দ্দিষ্ট হইয়াছে। সুতরাং বিক্রমাদিত্যের রাজত্বের চতুর্ব্বিংশতি বর্ষে জ্যোতির্ব্বিদাভরণ রচিত হইয়াছে। তাহা হইলে বিক্রমাদিত্যের সিংহাসনাধিরোহণ হইতে সম্বৎ গণনা প্রচলন হওয়া কিছু মাত্র অসম্ভব নহে। সুতরাং খ্রীষ্টের পূর্ব্বেই তাঁহার কাল নির্দ্দেশ করিতে হয়।

জৈন সাহিত্য হইতেও পণ্ডিত জোয়ালা সহায় গুটিকতক প্রমাণ উদ্ধৃত করিয়াছেন। "গুর্জ্জরদেশভূপাবলী" দৃষ্টে উজ্জয়িনীর বিক্রমাদিত্যই যে সম্বৎ প্রচলন করেন, তাহার যথেষ্ট প্রমাণ পাওয়া যায়। এই বিক্রমাদিত্য শকদিগের বিশেষ শত্রু ছিলেন বলিয়া উল্লিখিত হইয়াছেন। এবং ইহাঁর ১৩৫ বৎসর পরবর্ত্তী প্রবলপ্রতাপ শালিবাহনও শকদমন ছিলেন। পণ্ডিত জোয়ালা সহায় দেখাইয়াছেন যে, সম্বৎ এবং শকাব্দ দুইটিই শকদিগের পরাজয় বৃত্তান্তের স্মরণার্থে প্রবর্ত্তিত হয়। এবং জৈন ইতিহাসে সম্বৎপ্রচলনকর্ত্তা শকারি বিক্রমাদিত্য ভিন্ন দ্বিতীয় বিক্রমাদিত্যের উল্লেখও নাই।

খ্রীষ্টীয় ষষ্ঠ শতাব্দীর প্রারম্ভে এদেশে একজন বিখ্যাত নরপতি ছিলেন বটে, তাঁহার নাম ভোজ রাজা। ইংরাজ লেখকেরা ইহাঁরই স্কন্ধে হয় ত বিক্রমাদিত্যকে চাপাইয়াছেন। এরূপ ভ্রম হওয়া বিশেষ আশ্চর্য্য নহে। [ 'সাধনা,' আষাঢ় ১৩৪০ ]

## লোকসংখ্যাবৃদ্ধি ও আহার্য্যসংস্থান

য়ুরোপে লোকসংখ্যার যেরূপ দ্রুত বৃদ্ধি দেখা যাইতেছে, পণ্ডিতেরা ভাবিত হইয়া পড়িয়াছেন যে, এত লোকের আহার্য্যসংস্থান হইবে কোথা হইতে?

আপাততঃ অবস্থা ভাল বৈ মন্দ নহে। গ্রেট ব্রিটনের লোকসংখ্যা অর্দ্ধ শতাব্দীরও কম সময়ে দেড় কোটি হইতে তিন কোটিতে পরিণত হইয়াছে; কিন্তু ষ্ট্যাটিষ্টিক্স্ অনুসন্ধানে জানা যায় যে, পূর্ব্বে লোকসংখ্যা অর্দ্ধেক থাকিতে প্রত্যেক ব্যক্তির আহারের পরিমাণ যাহা ছিল, এখন লোকসংখ্যা দ্বিগুণ হইলেও আহারের পরিমাণ তদপেক্ষা অনেক বৃদ্ধি পাইয়াছে। বিদেশী আমদানি খাদ্যসামগ্রীর ফর্দ্দ দেখিলে বুঝা যায় যে, পূর্ব্বে যেখানে প্রতি জনে ৪২ পৌণ্ড গম লাগিত, এখন সেখানে মাথাপিছু ২২০ পৌণ্ড করিয়া লাগে; শূকরমাংস পূর্ব্বে আমদানি ছিল না বলিলেই হয়, এখন জন হিসাবে গড়ে ১৪০ পৌণ্ড করিয়া আসে; পনির ১ পৌণ্ড হইতে ৬ পৌণ্ডে উঠিয়াছে; ডিম ৪০০০০০০ হইতে ২২০০০০০০-এ

দাঁড়াইয়াছে; ইহা ভিন্ন, চা চিনি মাখন চাউল প্রভৃতির আমদানিও কম নহে এবং য়ুনাইটেড্ ষ্টেট্স্, কানাডা, আরজেন্টাইন রিপবলিক, নিউজিলণ্ড ও অষ্ট্রেলিয়া হইতে বরফে জমাইয়া মাংস চালান আসে।

এদিকে খাদ্যসামগ্রীর মূল্য যেমন হ্রাস হইয়াছে, লোকের অবস্থা পূর্ব্বাপেক্ষা স্বচ্ছল হইয়া উঠিয়াছে। শ্রমজীবী শ্রেণীর বেতন এখন পূর্ব্বের দ্বিগুণ; সেবিংস্ ব্যাঙ্কে জমা পূর্ব্বের পাঁচ গুণেরও অধিক।

আমেরিকায়ও লোকসংখ্যা বৃদ্ধির সহিত লোকের আহার্য্যসংস্থান প্রচুর বৃদ্ধি পাইয়াছে। এক শতাব্দীতে সেখানে ষাট লক্ষ অধিবাসীর স্থলে ছয় কোটি হইয়া দাঁড়াইয়াছে। এবং আহারবিষয়ে পৃথিবীর কোন জাতিই ইহাদের সমকক্ষ নহে। উদ্বৃত্ত যাহা থাকে, তাহাতেই প্রায় দুই কোটী বিদেশীর নিয়মিত ভরণপোষণ নির্ব্বাহ হয়।

কিন্তু লোকসংখ্যা বৃদ্ধির সহিত এরূপ স্বচ্ছলতা কোথা হইতে আসে? কারণ স্পষ্টই পড়িয়া আছে। দৈনন্দিন আবশ্যকীয়ে বিজ্ঞানের প্রয়োগ করিতে শিখিয়া অবধি মানুষ প্রকৃতির নিকট হইতে আদায় অধিক করিতেছে, এবং বাষ্পীয় পোতের কল্যাণে এক দেশের অভাব দেশান্তরের উদ্বৃত্ত হইতে সহজেই মিটান যায়। চিকাগো প্রদেশ হইতে ইংলণ্ডের বাজারে যে সকল গো মেষাদি প্রেরিত হয়, স্কটলণ্ড হইতে আনীত গো মেষাদি অপেক্ষা তাহার মূল্য অধিক নহে। আর ভারতবর্ষ, নিউজিলণ্ড, কালিফর্ণিয়া, আরজেন্টাইন্ রিপবলিক সকলে মিলিয়া ধন ধান্য দিয়া ইংলণ্ডের সর্ব্বগ্রাসী ক্ষুধা নিবৃত্ত করিতেছে। সুতরাং বিজ্ঞানের উদ্ভাবনী শক্তির কল্যাণে খোরাকের বিষয় অনেকটা নিশ্চিন্ত।

কিন্তু যতই ষ্টীম-লাঙ্গল উদ্ভাবিত হউক অথবা ষ্টীমারের গতি বৃদ্ধি হউক্ না কেন, জমির অভাব হইলে শুদ্ধ মাত্র কলের মধ্য হইতে ফসল বাহির হইবে না। পৃথিবীতে যদি এখনও অনেকখানি আবাদোপযোগী পতিত জমি থাকে, তবেই ভরসা। কিন্তু তাহা আছে কি?

য়ুনাইটেড্ ষ্টেট্সের ৯৬০০০০০০০ একর জমির মধ্যে কিছু দিন পূর্ব্বে ২৬০০০০০০০ একর মাত্র পতিত ছিল। এখনই ইহার কতক অংশে চাষ আবাদ আরম্ভ হইয়াছে। আর কিছু দিন পরে জমি পাওয়া কঠিন হইয়া দাঁড়াইবে। লোকসংখ্যা যেরূপ দ্রুতবেগে বৃদ্ধি পাইতেছে, তাহাতে ১৯২০ খ্রীষ্টাব্দে সেখানে অধিবাসীর সংখ্যা ১২০০০০০০০ হইবার কথা। তখন আমেরিকার জমি হইতে বিদেশের ভরণ কার্য্য নির্ব্বাহ হওয়া কঠিন হইবে। আমেরিকার আহার যোগাইতে পারিলেই যথেষ্ট।

এদিকে এসিয়াখণ্ডে জমি দুষ্প্রাপ্য। লোকের ভীড় ক্রমেই বাড়িতেছে, জমি সেইই আছে, এসিয়াবাসীদের নিজেদেরই চলে না। আফ্রিকারও আবাদোপযোগী অনেক জমিই

য়ুরোপীয়দিগের দখলে আসিয়াছে। মধ্য আফ্রিকার যে উচ্চ জমিটুকু আছে, সেখানে দেশীয় অধিবাসী নিতান্ত কম নহে।—মধ্য এসিয়ার এবং আফ্রিকার অনেক স্থানে যে সকল মরুভূমি আছে, তাহাতে চাষাবাদেরও সুবিধা নাই। সুতরাং সে জমি নিষ্ফল।

য়ুরোপে দানিয়ুব প্রদেশে যে পতিত জমিটুকু আছে, তাহাও প্রায় আবাদ হইতে চলিল। সেই জমিটুকুর উপর স্থানীয় বর্দ্ধনশীল অধিবাসীদের অনেকটা নির্ভর।

আমেরিকার ব্রেজিল, দক্ষিণ কালিফর্ণিয়া, ফ্লরিডা প্রভৃতি প্রদেশে কাফি, আঙ্গুর, পীচ, কমলালেবু, এই সকল উৎপন্ন হয়। গম না হইলে এ সকল ফল মূল লইয়া ত আর জীবনযাত্রা নির্ব্বাহ করা চলে না। অষ্ট্রেলিয়ারও যে সকল প্রদেশে গম উৎপন্ন হয়, সেই প্রদেশগুলিই এখনও কিছু কাল য়ুরোপের খোরাক যোগাইতে পারে; সকল প্রদেশে ত আর গম জন্মে না।

কানাডায় এখনও অনেকটা পতিত জমি আছে। তাহার দ্বারাও কিছু কাল য়ুরোপের দুর্ভিক্ষ নিবারণ হইতে পারে। কিন্তু য়ুরোপ হইতে আমেরিকায় যেরূপ লোকপ্রবাহ প্রবেশ করিতেছে, তাহাতে খুব বেশী দিন সে সকল জমি যে য়ুরোপের কাজে লাগিবে, এমন সম্ভাবনা অল্প। লোকসংখ্যা বৃদ্ধির সহিত আহার্য্যোৎপাদন কি অনুপাতে বর্দ্ধিত হইতেছে, লেং সাহেব-প্রদত্ত নিম্নলিখিত তালিকা দৃষ্টে তাহা বুঝা যাইবে।

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| লোকসংখ্যা | ২, | ৪, | ৮, | ১৬, | ৩২, | ৬৪, | ১২৮। |
| আহার্য্য | ২, | ১২, | ২২, | ৩২, | ৪২, | ৫২, | ৬২। |

প্রথম পাঁচটি অবস্থা গড়ে মন্দ নহে; কিন্তু লোকসংখ্যাবৃদ্ধিতে বাধা দিতে না পারিলে ষষ্ঠাবস্থায় নিত্য দুর্ভিক্ষ অনিবার্য্য।

প্রতীকারেরও কোনও সহজ পথ নাই। এক, যদি প্রকৃতি দেবী মড়কে দেশের লোকসংখ্যা হ্রাস করিয়া দেন, কিম্বা অন্য কোন উপায়ে অনেকগুলা লোককে একেবারে লোকান্তরে উপনীত করা যায়! কিন্তু সে সম্বন্ধে কিছু বলা চলে না। এই পর্য্যন্ত বুঝা যায় যে, অন্নচিন্তা ভবিষ্যতের এক মহাসমস্যা। [ 'সাধনা,' শ্রাবণ ১৩০০ ]

•

## বর্ম্মার ডাকাত

ব্রহ্মবীর জেনেরাল স্যর হেন্‌রী প্রেণ্ডার্গষ্টের নাম বঙ্গীয় পাঠকসমাজে নিতান্ত অপরিচিত নহে। জেনেরাল সাহেব সম্প্রতি "এসিয়াটিক কোয়ার্টার্লি রিবিয়ু" পত্রে বর্ম্মার ডাকাইতি সম্বন্ধে এক প্রবন্ধ লিখিয়াছেন। সাধনার পাঠকবর্গের জন্য নিম্নে তাহার সার মর্ম্ম প্রকাশিত হইল।

এংলো-ইণ্ডিয়ান সম্বাদপত্রে বর্ম্মায় প্রায় নিত্য নিয়মিত ডাকাইতির কথা শুনিতে পাওয়া যায়। আজ দুই শত ডাকাইতের সহিত ইংরাজ সেনার ঘোরতর যুদ্ধ হইয়াছিল, কাল তিন শত ডাকাইত ধরা পড়িয়াছে ইত্যাদি ইত্যাদি ;—যেন ডাকাত ভিন্ন বর্ম্মায় আর কিছুই নাই।

প্রেণ্ডার্গষ্ট সাহেব কিন্তু এই সকল ডাকাতদিগের প্রশংসা করিয়াছেন। তিনি ইহাদিগকে ডাকাত না বলিয়া দেশানুরাগী সদাশয় বলিয়া গণ্য করেন। বলেন, দোষ যতই থাক না কেন, মগদিগের গুণও অনেক আছে। উত্তেজিত হইলে ইহারা অনেক সময় নিষ্ঠুর আচরণ করিয়া থাকে বটে, কিন্তু এদিকে সামান্যতম জীবের প্রতিও ইহাদের করুণার অভাব নাই। ইহারা সাধারণতঃ অলস এবং সকল বিষয়ে নিরুদ্যম, কিন্তু আবশ্যককালে ইহারা পরিশ্রম করিতেও কাতর নহে। কথা বাড়াইয়া বলে বটে, তাই বলিয়া অনর্গল মিথ্যা কথা বলে না। ইংরাজেরা ভারতবাসীদিগের অপেক্ষা ইহাদিগের প্রতি সদয়। মগদিগকে মনে মনে ইংরাজ একটুকু অনুগ্রহ করেন।

বর্ম্মানেরা সদা প্রফুল্ল, লঘু-হৃদয়, কোনও হাঙ্গামায় থাকিতে চাহে না। তাহাদের ডাকাইতিও কিছু অদ্ভুত রকমের। রাম শ্যাম স্থির করিল, যদুর ঘরে ডাকাইতি করিতে হইবে, আর দুই চারি জন সঙ্গী জুটাইয়া যদুর ঘরে গিয়া হাজির হইল। যদু ঘটি বাটী ফেলিয়া পলায়ন করিল। রাম শ্যাম তাহার যথাসর্ব্বস্ব লইয়া গেল। প্রতিবেশীরা যদুকে কেহ একটা বলদ দিল, কেহ বা একটি ঘটি দিল ; এমনি করিয়া যদুরও ক্ষতিপূরণ হইল। তখন যদু আবার মধুর সাহায্যে রামের ঘরে ডাকাতি করিল। রাম পলায়ন করিল। যদু যাহা পাইল লইয়া গেল। রক্তপাত বড় একটা হয় না। কেবল ইংরাজের ঘরে ডাকাইতি হইলেই রক্তপাত ঘটে। ইংরাজ ছাড়ে না—ডাকাতকে চাপিয়া ধরে ; তখন অগত্যা তাহার দা বাহির হয়।

কুচ কাওয়াজ, এ সকল কার্য্য বর্ম্মানের অত্যন্ত বিরক্তিজনক। ইংরাজের সহিত যুদ্ধে বর্ম্মানদিগের সম্মুখযুদ্ধও বড় একটা হয় না। বর্ম্মানেরা হুটপাট করিয়া আসিয়া পড়ে, লুটপাট করিয়া চলিয়া যায়। য়ুরোপীয় রণশিক্ষা ত আর তাহারা পায় নাই। এবং দা ও গোটাকতক জীর্ণ বন্দুকের সাহায্যে ইংরাজের কামান বন্দুক অস্ত্রশস্ত্রের সহিত পাল্লা দেওয়াও চলে না।

প্রেণ্ডার্গষ্ট সাহেব বলেন, অস্ত্রশস্ত্রের অভাবেই বর্ম্মানেরা যুদ্ধক্ষেত্রে পৃষ্ঠভঙ্গ দিতে বাধ্য হয়। নহিলে, য়ুরোপীয় প্রণালী অনুসারে সুশিক্ষিত ও সসজ্জ করিলে এই বর্ম্মান সৈন্য বর্ম্মাপ্রান্তে কোনও যুদ্ধ বাধিলে ইংরাজের অনেক কাজে লাগিতে পারে। [ 'সাধনা,' শ্রাবণ ১৩০০ ]

# কণারক

## ( উড়িষ্যার সূর্য্যমন্দির )

কণারকে এখন কিছুই নাই, ধূ ধূ প্রান্তরমধ্যে শুধু একটি অতীতের সমাধিমন্দির—শৈবালাচ্ছন্ন পরিত্যক্ত জীর্ণ দেবালয় এবং তাহারই বিজন বক্ষের মধ্যে পুরাতন দিনের একটি বিপুল কাহিনী। সেই পুরাতন দিন—যখন এই মন্দিরদ্বারে দাঁড়াইয়া লক্ষ লক্ষ শুভ্রকান্তি ব্রাহ্মণ যাজক যজ্ঞোপবীতজড়িতহস্তে সাগরগর্ভ হইতে প্রথম সূর্য্যোদয় অবলোকন করিতেন; নীল জল শুভ্র আনন্দে তাঁহাদের পদতলে উচ্ছ্বসিত হইয়া উঠিত এবং নীল আকাশ অবারিত প্রীতিভরে অরুণিম আশীর্ব্বাদধারা বর্ষণ করিত। তাম্রলিপ্তির বন্দর হইতে সিংহলে, চীনে এবং অন্যান্য নানা দূরদেশে পণ্য ও যাত্রী লইয়া নিত্য যে সকল বৃহৎ অর্ণবযান যাতায়াত করিত, তাহাদের নাবিকেরা এই কোণার্কমন্দিরের মধুর ঘণ্টাধ্বনি শুনিয়া বহু দিন সন্ধ্যাকালে দূর হইতে দেবতাকে সসম্ভ্রম অভিবাদন জানাইত; এবং দেবতার যশঘোষণায় তরণীর সুবিস্তৃত চীনাংশুককেতু উড্ডীয়মান হইত। মন্দিরের বহিঃপ্রাঙ্গণে, দ্বারের সম্মুখে, সিদ্ধগন্ধর্ব্বসেবিত প্রাচীন কল্পবটমূলে শত সহস্র যাত্রী—কত দুরারোগ্য রোগ হইতে মুক্তিলাভ করিতে আসিয়াছে। একবার যদি সূর্য্যদেবের অনুগ্রহ হয়, একবার যদি মহাদ্যুতি আপন কনককিরণে সমস্ত জ্বালাযন্ত্রণা হরণ করিয়া লয়েন!

এখন এ অর্কক্ষেত্রে যাত্রীর পদধূলি আর পড়ে না। পুরী হইতে দশ ক্রোশ পথ বালু ভাঙ্গিয়া একটা ভগ্ন মন্দির দেখিতে কে যাইবে? মন্দিরের সমস্তই পড়িয়া গিয়াছে—শুধু জগমোহনটুকু বিচিত্র শৃঙ্গার-ভাস্কর্য্যে ও অক্ষুণ্ণশিল্প নীলাভ প্রস্তরনির্ম্মিত দ্বারদেশে দৈবাগত পথিক জনের মুগ্ধ নয়ন আকর্ষণ করে। এবং পুরাতত্ত্ববিৎ এই মন্দিরের চতুর্দ্দিকে ঘুরিয়া ঘুরিয়া দেখেন, পাষাণে প্রাচীন ভারতবর্ষ আপনাকে কি সুন্দররূপেই মুদ্রিত করিয়াছে। ইতস্ততঃ বিক্ষিপ্ত জীবজন্তুদিগের মূর্ত্তিগুলিই কি সুন্দর! এমন সুগ্রীব তেজে ভরা অশ্ব, এমন সুন্দর সুঠাম করিবর! কেবল সিংহ দুইটি প্রকৃতির অনুরূপ নহে—কিন্তু তাহাও উড়িষ্যার অন্যান্য মন্দিরের সিংহের সহিত তুলনায় কতকটা সিংহের মত বটে। আর সেই অতুল্য শিল্প—নবগ্রহ; উজ্জ্বল কৃষ্ণ পাষাণখণ্ডে মুদ্রিত কয়টি বুদ্ধসদৃশ প্রশান্ত হাস্যবদন, হস্তে কাহারও জপমালা, কাহারও বা অর্দ্ধচন্দ্র, কাহারও বা পূর্ণঘট। এখন এই নবগ্রহমূর্ত্তি মন্দির হইতে প্রায় চারি শত হস্ত দূরে ইংরাজের লৌহরথোপরি শায়িত—কলিকাতায় আনিতে আনিতে আনা হয় নাই; পথিকেরা তাহার গায়ে সিন্দূর লেপন-

পূর্ব্বক ভক্তিভরে প্রণাম করিয়া যায়; কিন্তু এই নূতনলব্ধ ভক্তি এবং প্রীতি লাভ করিয়াও আর কিছু কাল পড়িয়া থাকিলে এই অক্ষুণ্ণ প্রাচীন কীর্ত্তি শ্রীভ্রষ্ট হইয়া পড়িবে।

উড়িষ্যার দ্বাদশ বর্ষের রাজস্ব সমুদ্রের বালুতটে এই একমাত্র পাষাণমন্দিরে নিঃশেষিত হইয়াছে। মন্দিরটি ত সামান্য নহে। গত শতাব্দীতেও মহারাষ্ট্রীয়েরা ইহারই পাথর খসাইয়া খসাইয়া জগন্নাথের গৌরব বর্দ্ধিত করিয়াছেন। এবং জগন্নাথের সিংহদ্বারের সম্মুখে যে সমুচ্চ অরুণস্তম্ভ দেখা যায়, তাহাও এই কণারকেরই গৌরবের ভগ্নাবশেষ।

বিলাসকলার তখন ত্রুটি ছিল না। মন্দিরের সমস্ত ভিত্তি পূর্ণ করিয়া নগ্ন নারীমূর্ত্তি—বিচিত্র অঙ্গভঙ্গী ও সুডোল গঠন অনেক স্থলে শিল্পীর অসাধারণ নৈপুণ্যের পরিচায়ক এবং অধিকাংশ স্থলেই অত্যন্ত কুৎসিত কল্পনায় শিল্পগৌরব সঙ্কুচিত।—হয় ত বাহিরেও যেমন, ভিতরেও সেইরূপ ছিল। নর্ত্তকীর লাস্যলীলা দেবতার মনোরঞ্জন করিত এবং ভোগবিলাসেই দেবচরিত্রের সমস্ত গৌরব স্থাপিত ছিল। উড়িষ্যার দেবমন্দিরে নর্ত্তকীর প্রাধান্য এখনও বড় কম নহে। জগন্নাথের পবিত্র নিকেতনে এখনও নিত্য রাসলীলা অনুষ্ঠিত হয় এবং পাণ্ডাবর্গের পুণ্যসঞ্চয়ের তাহাতে কোনও ব্যাঘাত ঘটে না।

এই বিলাসখচিত মন্দিরের দ্বারে কত লোকে কত দিন অন্তরের দারুণ নির্ব্বেদ লইয়া আসিয়াছে! সংসার পাছে কামনার উদ্রেক করে, পাছে কোন দিন স্ত্রীর মুখ দেখিয়া মোহ উপস্থিত হয়, সন্তানের মায়া কাটান না যায়, বৃদ্ধ পিতামাতার অশ্রুজল বন্ধনচ্ছেদনে বাধা দেয়, গৃহ স্ত্রী পুত্র পিতা মাতা সমস্ত পরিজন পরিত্যাগ করিয়া লোকে দেবদ্বারে আসিয়া হত্যা দিয়া পড়িয়াছে—হে দেবতা, রক্ষা কর, মায়াপাশ ছিন্ন করিয়া দাও, আমি তোমার দ্বারে চিরদিন সন্ন্যাসী হইয়া রহিব। হায়, জড় দেবতা, সে যদি বুঝিত—তুমি কি অন্ধকার মোহরাশিতে গঠিত! ক্ষীণ দীপালোকে তুমি ভক্তহৃদয়ের বৈরাগ্য অনুমোদন কর; এবং শত দীপালোকে তোমারই সম্মুখ-প্রাঙ্গণে নিত্য মদনবিলাসের এক এক অঙ্ক অভিনীত হয়!

তবে এ কি মায়া? এ কি এই সংসারখেলার একটা রূপক? বুঝান যে, চারি দিকে মদন মন যৌবন লইয়া নিত্য যে আন্দোলন উঠিতেছে, তাহারই মধ্যে অন্তর কিরূপে অবিচলিত শান্তভাব অবলম্বন করিয়া থাকিতে পারে? তাই বুঝি কবিহৃদয় তোমার মন্দির দেখিয়া মনে করে, বিশ্বসংসারেরও বহিঃপ্রাচীরে আমরা এইরূপ ভাস্কর্য্যের মত—আপন আপন বিচিত্র জীবন যৌবন লইয়া নিত্য এই বিশ্বপাষাণে মুদ্রিত হইতেছি; কিন্তু বিশ্বের অন্তরের মধ্যে যে মহান্ দেবতা জাগিয়া বসিয়া আছেন, এ মায়াবুদ্বুদ তাঁহার চরণে পঁহুছে না।—বৈরাগ্য ও বিলাস যেন দেবতামন্দিরে দুই দিক্ হইতে আসিয়া মিশিয়াছে—শুধু এপিঠ ওপিঠ, শুধু ভিতর বাহির, শুধু দেহ মন।

কণারকে এখন দেবতা নাই—এত কথা বলা খাটে না। কিন্তু সমস্ত প্রান্তর জুড়িয়া সেখানে এক নিশ্চল বৈরাগ্য বাসা বাঁধিয়াছে। তাহার মুখে কেবল হায় হায়। বৈদান্তিক মায়াবাদীর মত সে শুধু বলিতেছে,—জীবন অনিত্য, যৌবন অনিত্য, ধন জন অনিত্য, সুখ অনিত্য, সংসার অনিত্য, সকলি যেখানে অনিত্য ও মায়া, সেখানে দেবালয়ে এ বিড়ম্বনা কেন? দ্বাদশ বৎসরের দুর্ভিক্ষ দিয়া এ পাষাণস্তূপ রচনা করিয়া কি ফল? দেশ কাল ত সাগরবক্ষে একটা ক্ষণিক বুদ্বুদ মাত্র; হায়, মায়াহত, তুমি জানিয়া শুনিয়াও ইহা বুঝিলে না।

মায়াই বটে—বিধাতার মায়ারাজ্যে এ শুধু মানবের মায়াস্বপ্ন।

ভুল করিয়া শাম্ব সে দিন সরসীতীরে আসিয়াছিলেন—জননী জাম্ববতী জানিলে নিষেধ করিতেন, জনক শ্রীকৃষ্ণ সঙ্গে থাকিলে আসিতে দিতেন না—শাম্বের বিমাতৃগণ তখন পরিপূর্ণ যৌবনে জলক্রীড়ায় মত্ত। মৃণাল-ভুজ আলোড়নে জল যেমন চঞ্চল হইয়া উঠিয়াছিল, সুন্দরীদের যৌবনও তখন সেইরূপ আবেগভরে আন্দোলিত। এই পথে শাম্ব। পিতৃমুখ হইতে অভিশাপ বাহির হইল—কুষ্ঠরোগে তোমার প্রায়শ্চিত্ত হউক।—অভিশপ্ত শাম্ব দ্বাদশ বৎসর কাল শান্ত দান্ত নিরাহার বায়ুভক্ষ্য জিতেন্দ্রিয় হইয়া চন্দ্রভাগা নদীতীরে সূর্য্যকে তবে সন্তুষ্ট করিলেন। এবং সর্ব্বপাপঘ্ন দিবাকরের বরে রোগমুক্ত হইয়া মুক্তিদাতা দেবতার নামে এই মন্দির উৎসর্গ করিলেন।

সেই অবধি এই অর্কক্ষেত্রে আসিয়া সমুদ্রে স্নান করিলে সর্ব্বপাপ হইতে সদ্য মুক্তিলাভ হয়। ঐ যে অর্কবট দেখা যায়, সূর্য্য স্বয়ং এখানে আসিয়া ঐ রূপ ধারণ করিয়াছেন; তিন পক্ষ কাল এই বটতরুতলে বসিয়া সূর্য্যমন্ত্র জপ করিলে মানব তৎক্ষণাৎ চরম সদ্গতি লাভ করে। এখানে রথযাত্রা দর্শনমাত্রে সূর্য্যের শরীরী রূপ দর্শনলাভ ঘটে। যে পুণ্য জন এইখানে আসিয়া অনন্যমনে নবগ্রহের স্তোত্র পাঠ করিতে পারেন, তিনি ধন্য।—অর্কক্ষেত্রের মহিমা একমুখে বলিয়া শেষ করা যায় না। কপিলসংহিতা-রচয়িতা শত শ্লোকে তাহা শেষ করিতে পারেন নাই।

কিন্তু এই ঘোর কলির অভ্যুদয়ে সে প্রাচীন শ্লোকসমূহও ব্যর্থ। সংহিতা কে শুনে? বিধি কে মানে? মন্দিরের দ্বার হইতে সমুদ্র যেমন মাইল পথ সরিয়া গিয়াছে, যাত্রীর প্রবাহও সেইরূপ অর্কক্ষেত্র ছাড়িয়া পুরুষোত্তমে গিয়া ঠেকিয়াছে।—রৌদ্রদীপ্ত নারিকেল-তরুশ্রেণীর গায়ে শৈবালশ্যাম কণারক শুধু চিত্রার্পিতবৎ দেখা যায়।

পরিত্যক্ত পাষাণস্তূপের নির্জ্জন নিকেতনে নিশাচর বাদুড় বাসা বাঁধিয়াছে, হিম-শিলাখণ্ডোপরি বিষধর ফণিনী কুণ্ডলী পাকাইয়া নিঃশঙ্ক বিশ্রামসুখে লীন হইয়া আছে; সম্মুখের ঝিল্লিমুখরিত প্রান্তরদেশ দিয়া গ্রাম্য পথিক জন যখন কদাচিৎ দূর তীর্থ উদ্দেশে যাত্রা করে, একবার এই জীর্ণ দেবালয়ের সম্মুখে দাঁড়াইয়া চতুর্দ্দিকে চাহিয়া দেখে এবং

বিলম্ব না করিয়া আসন্ন সূর্য্যাস্তের পূর্ব্বেই দ্রুতপদে আবার পথ চলিতে থাকে।—কণারক এখন শুধু স্বপ্নের মত, মায়ার মত; যেন কোন্ প্রাচীন উপকথার বিস্মৃতপ্রায় উপসংহার শৈবালশয্যায় এখানে নিঃশব্দে অবসিত হইতেছে—এবং অস্তগামী সূর্য্যের শেষ রশ্মিরেখায় ক্ষীণপাণ্ডু মৃত্যুর মুখে রক্তিম আভা পড়িয়া সমস্তটা একটা চিতাদৃশ্যের মত বোধ হয়।' মনে হয়,

"যদুপতেঃ ক্ব গতা মথুরাপুরী
রঘুপতেঃ ক্ব গতোত্তরকোশলা।"

[ 'সাধনা,' ভাদ্র ১৩০০ ]

# প্রাচীন উড়িষ্যা

উড়িষ্যার গৌরবের দিন গিয়াছে। সে কেশরী রাজবংশও নাই, সে নিপুণ শিল্পীও নাই, সে ব্রাহ্মণ্যও নাই, সে শ্রমণ সম্প্রদায়ও নাই। আর অভ্রভেদী মস্তক তুলিয়া নিত্য নূতন মন্দির উঠে না, ধূপগন্ধে ঘণ্টাধ্বনিতে দশ দিক্ পূর্ণ করিয়া শত গিরি নদী প্রান্তরভূমি হইতে প্রতি সন্ধ্যায় ধর্ম্মের নাম তেমন উত্থিত হয় না; পথপ্রান্তে, বালুতটে, পরিত্যক্ত গিরিশৃঙ্গে সহস্র জীর্ণ মন্দির মঠ পড়িয়া আছে, তাহারা কেবল সেই পুরাতন অতীতের সাক্ষী—দূর হইতে পথিকহৃদয়ে প্রাচীন গৌরব সঞ্চার করিয়া দেয় মাত্র।

দুর্ভিক্ষপ্রপীড়িত উড়িষ্যার ইহাই এখন একমাত্র সম্বল। এই সকল প্রাচীন ভগ্নাবশেষ যুগযুগান্তরের বহু বিপ্লবের মধ্য দিয়া বহু প্রাচীন কালের একটি অনির্ব্বচনীয় সুন্দর স্মৃতি রক্ষা করিয়া আসিয়াছে। শুধু ধর্ম্ম নহে, শুধু ব্রাহ্মণ্যের গর্ব্ব অথবা বৌদ্ধ সন্ন্যাসমাহাত্ম্য নহে, শুধু একটা বিপ্লবের ইতিহাস নহে; কিন্তু এই দেবমন্দিরের ভাস্কর্য্যে এদেশের প্রশান্ত প্রাচীন সভ্যতার একটি অখণ্ড চিত্র, একটি সম্পূর্ণ মহিমা চিরদিনের মত মুদ্রিত হইয়া রহিয়াছে। পাষাণে খোদিত শত নারীমূর্ত্তির কত বিভিন্ন প্রকারের কেশবিন্যাস, কত বিচিত্র বেশভূষা, হস্তে কত বিস্মৃত প্রাচীন যন্ত্র, গঠনে কি মায়ামন্ত্র, ভঙ্গীতে কি অবলীলা মাধুরী! শত নিশ্চল দেবতা বিবিধ সজ্জায়, বহুবিধ শিরস্ত্রাণে, আজানু উপানহে সভা উজ্জ্বল করিয়াছেন। এখানে সেখানে নানাবিধ কলস, পানপাত্র, দীপাধান, শয্যা, আসন, গদা, অসি, খাঁড়া, ঢাল, ধ্বজা, দণ্ড—প্রাচীন সভ্যতার বিবিধ বিলাস-উপকরণ।—চক্ষের সমক্ষে মন্দিরে খোদিত একখানি সুবৃহৎ প্রাচীন গ্রন্থ—হে দূরাগত পান্থ, এইখানে আসিয়া একবার তোমার পূর্ব্বপুরুষের সমাজচিত্র দেখিয়া যাও।

বর্ত্তমান উৎকলের সহিত ইহার কিছুই মিলে না। কোথায় সে-নিত্য নব কবরীর শোভা, কোথায় সে বিচিত্র কেশবিন্যাসের সহিত সুশোভন বিবিধ অলঙ্কার, কোথায় সে মৃণালভুজে চারু বলয়কঙ্কণ! উড়িষ্যাসুন্দরী হরিদ্রারঞ্জিতদেহে একখানি আজানুলম্বিত শাড়ী জড়াইয়া গুরুভার কাংস্যালঙ্কারে মৃণালবাহুর মণিবন্ধাবধি অর্দ্ধাংশ নরলোকের দৃষ্টি হইতে আড়াল করিয়া রাখেন এবং মাথায় ঝুঁটি বাঁধিয়া ও সীমন্তে সিন্দুর লেপন করিয়া কেশবিন্যাসনৈপুণ্যের প্রতি অনেক পরিমাণে উপেক্ষা প্রদর্শন করেন।—তাই বলিয়া সুকেশিনীগণের মধ্যে তখনকার সকল ফেসান একেবারে লোপ পায় নাই। ভুবনেশ্বরের ভাস্কর্য্যে কেশবিন্যাসের যে সকল ফেসান দেখা যায়, তাহার কোন কোনটি অদ্যাবধি উড়িষ্যার নর্ত্তকীদিগের মস্তকের শোভা সম্পাদন করে এবং কোন কোনটি মান্দ্রাজ অঞ্চলে এখনও বিশেষ প্রচলিত। সচরাচর আমরা যাহাকে মান্দ্রাজী খোঁপা বলি—মস্তকের পশ্চাদ্ভাগে গুচ্ছীকৃত বেণীবন্ধনহীন কেশকলাপ—তাহা অনেকটা এই পাষাণখোদিত খোঁপারই অনুরূপ। কেবল, সে কালে এই খোঁপার সহিত যে সকল গহনা ব্যবহার ছিল, এখন তাহা আর দেখা যায় না।

ভুবনেশ্বরে এই মান্দ্রাজী ধরণের খোঁপারও আবার নানা বিভিন্ন ফেসান দৃষ্ট হয়। খোঁপা কখনও মস্তকের পশ্চাদ্ভাগে ঠিক মধ্যস্থলে অবস্থিত, কখনও বা বাম পার্শ্বে ঈষৎ হেলান, কখনও কেশগুচ্ছকে বিভক্ত করিয়া দুই পার্শ্বে দুইটি স্বতন্ত্র খোঁপার মত করিয়া দেওয়া, এবং কোন কোনটিতে এই খোঁপার উপর গুটিকতক কুঞ্চিত কুন্তল ও ললাটদেশ বাহিয়া দুইটি সুন্দর ঝাপ্টা। মস্তকের উপরিভাগেও অনেক সময় খোঁপা স্থাপিত হইত—কখনও বাম পার্শ্বে কর্ণদেশের উপরিভাগে ঈষৎ বঙ্কিম ঝুঁটির মত, কখনও একটু চেপ্‌টা বেল্লনাকার এবং তাহারই মধ্যস্থলে একটি চারু গোলক, কখনও বা কর্ণ হইতে কর্ণান্তর অবধি শ্রেণীবদ্ধ ঊর্দ্ধফণা ভুজঙ্গিনীবৎ ; কেশবিন্যাসের অন্ত নাই এবং বৈচিত্র্যেও অশেষ।

এখন যাহা পাষাণে খোদিত মাত্র, এক সময়ে এ সকলি জীবন্ত ছিল। কুলনারীরা প্রাসাদের নিভৃত বাতায়নসম্মুখে বিচিত্র কারুকার্য্যখচিত সুখাসনোপরি উপবেশন করিয়া কেশ এলাইয়া দিতেন ; দীর্ঘ কেশগুচ্ছ কেদারার মকরমুখশোভিত পৃষ্ঠদেশ ছাইয়া পড়িত এবং সুন্দরী পরিচারিকা কঙ্কতিকা হস্তে পশ্চাতে দাঁড়াইয়া কেশের পরিচর্য্যা করিত। পার্শ্বে সুনির্ম্মিত টিপায়ের উপরে পানের বাটা, সম্মুখের পাদপীঠে দুইখানি অলক্তকরঞ্জিত কোমল পদপল্লব।

কেশবন্ধনাদি সমাপনান্তে বেশভূষার পালা। কঞ্চুলিকাবদ্ধ অঙ্গোপরি লঘু অঙ্গিকা, এবং কোঁচা দিয়া পরা মনোহর শাড়ী। খোঁপায় মুক্তার মালা ; ললাটের উপরিদেশে

সিঁথি; কর্ণে দুটি দুল; কণ্ঠে হীরককণ্ঠী বা মুক্তাহার; বাহুতে তাবিজ, বাজু বা তাড়; প্রকোষ্ঠে বলয়, কঙ্কণ বা শাঁখা; কটিদেশে চন্দ্রহার; চরণে নূপুর, কিঙ্কিণী, গুজরী।

অলঙ্কার ব্যবহার পুরুষদিগের মধ্যেও নিতান্ত বিরল ছিল না। সম্ভ্রান্ত পুরুষদিগের কটিদেশে প্রায়ই এক একটি চন্দ্রহার শোভা পাইত। এবং কারুকার্য্যখচিত রেশমী ধুতির উপরে তাহারই উজ্জ্বল আভা পড়িয়া যুবতীজনের চিত্ত হরণ করিত। ইহা ভিন্ন, হস্তে বলয়, কর্ণে বীরবৌলি, গলায় হার, এ সকলও কঠিন পুরুষদেহের শোভা সম্পাদনে অনাবশ্যক বলিয়া বিবেচিত হইত না। এবং উচ্চ জনের ধনগৌরব ও পদমর্য্যাদার সহিত ইহার খুব ঘনিষ্ঠ সম্বন্ধ ছিল বলিয়া বোধ হয়।

শুধু অলঙ্কার নহে, বেশবিন্যাসেরও বিশেষ একটু পারিপাট্য ছিল। এবং ধুতি ভিন্ন পায়জামা, জামা, চাপকান, উষ্ণীষ প্রভৃতিও ব্যবহৃত হইত। রাজসভায় এক বেশ, এবং দেবমন্দিরে এক বেশ; রণক্ষেত্রে যে বেশ, প্রিয়জনকক্ষে সে বেশ নহে।—খণ্ডগিরি ও ভুবনেশ্বরের পাষাণশিল্পে এই বেশবৈচিত্র্যের একটি সুন্দর চিত্রাভাস পাওয়া যায়। এবং ইহা হইতে বুঝা যায় যে, সেই বহু প্রাচীন কালেও ভারতবর্ষীয় সভ্যতা আদিম অবস্থা হইতে কত দূর অগ্রসর হইয়াছিল।

জীবনস্রোত ভারতবর্ষে তখনও মন্দীভূত হইয়া আসে নাই। জীবনে সুখও ছিল, সখও ছিল।—সুরম্য হর্ম্ম্যমধ্যে সুসজ্জিত কক্ষে প্রমদাগণ দুগ্ধফেননিভ শয্যায় বসিয়া প্রিয়জনের সহিত সুখে প্রেমালাপ করিতেন; অনতি উচ্চ মঞ্চোপরি সরক ও পানপাত্র থাকিত, এবং সুন্দরীর পাণ্ডু কপোলদেশ বারুণীরাগসঞ্চারে অরুণিম শোভা ধারণ করিত; কলাবিদ্যার তখন বিশষ প্রাদুর্ভাব। বীণার তারে তারে নাচিয়া নাচিয়া তন্বঙ্গীর চম্পক-অঙ্গুলি সৌদামিনীর মত খেলিয়া বেড়াইত এবং প্রিয়জন সেই চঞ্চল অঙ্গুলিচালনার মধ্যে পথ খুঁজিয়া পাইতেন না। কেবল, সেই মধুর বীণাধ্বনি, সুন্দরীর অঙ্গরাগসৌরভ ও চঞ্চল রূপের তরঙ্গ মিলিয়া মলয়সেবিত চন্দ্রালোকস্নিগ্ধ নিশাকে স্বপ্নের মত মনোহর করিয়া তুলিত।

দীর্ঘ প্রাচীরবেষ্টিত উদ্যানে দিগন্তবিস্তৃত নীল চন্দ্রাতপতলে পুষ্পশয্যা রচনা করিয়া সুন্দরীগণ কত নিশি প্রিয়জনের আগমন প্রতীক্ষা করিতেন। দূর হইতে গন্ধবহ কেতকী-সৌরভ বহন করিয়া আনিত, এবং চূতশাখায় বসিয়া পাপিয়া জ্যোৎস্নাপুলকিতকণ্ঠে মনের খেদ মিটাইত। প্রিয়জন এখানে আসিয়াই প্রেয়সীর কেশপাশে বহুযত্নগ্রথিত বকুলমালা জড়াইয়া দিয়া অনঙ্গের মনোবেদনা দূর করিতেন।

উৎকলের সে সকল দিন গত। মাল্য এখনও গ্রথিত হয়, কিন্তু তাহার সে পূর্ব্বাদর নাই; বীণা নীরব হইয়াছে; সুসঙ্গীতও বড় শুনা যায় না। উৎসবের সময়ে উড়িষ্যার

গৃহে গৃহে শুধু এক অত্যন্ত বেসুরা সানাই প্রাণপণে কাঁদিয়া কাঁদিয়া সঙ্গীতের কলঙ্ক রটনা করে মাত্র; এবং পথক্লিষ্ট পথিক তাললয়সুরহীন দারুণ চীৎকারে মধ্যে মধ্যে কর্ণজ্বর উপস্থিত করে।

সহজেই সন্দেহ হয় যে, এই উৎকলীয়েরা কি সেই কলাকুশলদিগের বংশধর? ইহাদের পিতৃপুরুষেরাই কি স্থাপত্যে ও ভাস্কর্য্যে বিলাসকলার এমন অক্ষয় স্মৃতি রাখিয়া গিয়াছেন? অথবা গঙ্গা ও যমুনার দেশ হইতে এক উন্নত প্রবলপ্রতাপ আর্য্যজাতি আসিয়া এইখানে রাজধানী স্থাপন করিয়াছিলেন? এবং উৎকলীয়েরা তাঁহাদের অধীনে জন খাটিত মাত্র?

কারণ, বিলাস অবশ্য সমস্ত দেশ জুড়িয়া ছিল না। দেশে দরিদ্রও বিস্তর ছিল। এবং বিলাস সমুচ্চ প্রাসাদ ছাড়িয়া দরিদ্রের গৃহে পদার্পণ করিতে কুণ্ঠিত হইত। সেখানে চিরদিন যেমন হইয়া থাকে, স্ত্রী গৃহকার্য্য করে, স্বামী মাথার ঘাম পায়ে ফেলিয়া অর্থোপার্জ্জন করিয়া আনে। মাটির ঘরে গুটিকতক হাঁড়ি কলসী এবং একটি চারপাই মাত্র হয় ত দম্পতির ইহজীবনের সম্বল। ইহার উপর, অতিরিক্ত খাটিয়া কোনরূপে স্ত্রীর হাতের দুইগাছি রূপার খাড়ু গড়াইয়া দিতে পারিলেই পতির জীবন সার্থক।

এবং তাহাও নিতান্ত দুর্লভ ছিল না। কাজ যথেষ্ট ছিল। তন্তুবায় তাঁত বুনিত, স্বর্ণকার গহনা গড়িত, কর্ম্মকারের ঘরে অস্ত্রের ফরমাস বারো মাসই ছিল। রাজবাড়ী হইতে মধ্যে মধ্যে যে দিন পাগ্ড়ী-আঁটা প্রহরী আসিয়া তাগাদা করিত, কর্ম্মকারপত্নী বাপু বাছা কহিয়া প্রহরীকে খুসী করিয়া দিত, স্বর্ণকার প্রহরিগৃহিণীর জন্য রূপার দুইটি গুঁজি গড়িয়া দিয়া বলিত,—মহারাজ, এখন কিছু কাল অব্যাহতি দাও, এবং তন্তুবায় গোপনে প্রহরীকে ঘরে লইয়া গিয়া দেখাইত, প্রহরিণী মাসীর কাপড় হইতে আর অধিক বিলম্ব নাই।

এমনি দেখিতে দেখিতে ধান কাটার দিন আসিত। সোনার ধানে ক্ষেত ভরিয়া উঠিয়াছে। কৃষকেরা দলে দলে ধান কাটিতে বাহির হইয়াছে; কৃষকাঙ্গনারা গান গাহিতে গাহিতে ধানের আঁটি বাঁধিতেছে। গৃহে গৃহে উৎসব। দেবতামন্দিরে পূজার ভারি ধুম। সিংহাসন হইতে রাজা নামিয়া আসিয়াছেন, প্রাসাদ হইতে অমাত্যের দল উপস্থিত, পশ্চাতে সমস্ত প্রজাপুঞ্জ; মন্দিরের প্রাঙ্গণ হইতে বাহিরের দিগন্ত অবধি লোকারণ্য। উজ্জ্বল নীলাকাশতলে বিচিত্র উজ্জ্বল বর্ণের বেশভূষা—ময়ুরকণ্ঠী ধূপছায়া লাল নীল সোনালী গোলাপী বেগুনী নানা বর্ণের তরঙ্গ; মণিমুক্তা জরী জহরৎ ঝক্‌মক্ করিতেছে। পট্টবস্ত্রপরিহিত ব্রাহ্মণেরা মন্ত্র পাঠ করিতেছেন, হোমাগ্নিতে অনবরত ঘৃতাহুতি ও লাজাঞ্জলি প্রদত্ত হইতেছে, স্তূপাকার পুষ্পরাশিতে দেবতা দুর্নিরীক্ষ্য; বাহিরে নহবৎ বসিয়াছে, ভিতরে

কাঁসর ঘণ্টা শঙ্খধ্বনির বিরাম নাই; আবালবৃদ্ধবনিতা রাজা হইতে ভিক্ষুক অবধি নতশিরে দেবতার আশীষ গ্রহণ করিতেছেন।

এখনকার কালের মত রাজা প্রজায় তখন একটা দূর সম্পর্ক ছিল না। রাজা পিতার মত ছিলেন—পুত্রনির্ব্বিশেষে প্রজাদিগকে পালন করিতেন। প্রজারাও সুখে দুঃখে রাজদ্বারে গিয়া দাঁড়াইত—তাহাতে সর্ব্বস্বান্ত হইতে হইত না। শাসনতন্ত্র তখন এত জটিল হয় নাই, সুচারুও হয় নাই বটে; কিন্তু দুর্ব্বল প্রজাপুঞ্জের স্কন্ধদেশে তাহা একটা দুর্ব্বহ গুরুভারের মত চাপিয়া ছিল না। রাজার অধীনে সমস্ত দেশ যেন একটি বৃহৎ একান্নবর্ত্তী পরিবার; তাহার ত্রুটি সহস্র, কিন্তু সেখানে সহৃদয়তারও অসদ্ভাব নাই। স্বদেশীয় রাজা সহজেই দেশের সুখদুঃখ বুঝিতেন, এবং তাঁহার সমস্ত হৃদয় দেশের সহিতই বাঁধা ছিল।

প্রতি দিন প্রাতঃকালে রাজকার্য্য সম্পন্ন হইত। বৃহৎ সভামণ্ডপ বিবিধ বর্ণের উষ্ণীষে শোভিত। স্বর্ণসিংহাসনোপরি হেমমুকুটশিরে রাজা; দণ্ডধর দণ্ড ধরিয়া দাঁড়াইয়া, ছত্রধর মুক্তাঝালরশোভিত ছত্র ধারণ করিয়া আছে, দুই দিক্ হইতে দুই জন পরিচারক চামর ব্যজন করিতেছে। সিংহাসনতলে পদমর্য্যাদানুসারে সভাসদ্‌গণের আসন নির্দ্দিষ্ট। শুক্লকেশ প্রবীণেরা শুভ্র বেশ পরিধান করিয়াছেন—আজানুলম্বিত চাপকান, মস্তকে শুভ্র উষ্ণীষ। নবীনদিগের বেশভূষায় বর্ণবৈচিত্র্যের অন্ত নাই—বিবিধ বর্ণের বহুমূল্য চীনাংশুক বসন এবং তদুপরি নানাবিধ সূক্ষ্ম কারুকার্য্য। এখনকার মত আপাদমস্তক কুয়াশার দেশের কৃষ্ণ আবরণে আচ্ছাদিত করা তখনকার ফেসান ছিল না। ভারতবর্ষের উজ্জ্বল সূর্য্যকিরণে স্বভাবতই বিবিধ উজ্জ্বল বর্ণের বেশভূষার প্রাদুর্ভাব হইয়াছিল।

মধ্যাহ্নশঙ্খধ্বনি শুনা পর্য্যন্ত এই উজ্জ্বল রাজসভা পরিপূর্ণ থাকিত। প্রজা বেদনা জানাইতে আসিয়াছে, রাজা বিচার করিতেছেন। বৈদেশিক দূত উপঢৌকন লইয়া আসিয়াছেন, যথাযোগ্য সৎকার সহকারে উপঢৌকন গ্রহণপূর্ব্বক রাজা তাঁহার মর্য্যাদা রক্ষা করিতেছেন। মন্ত্রিগণ রাজকার্য্যের উপদেশ লইতেছেন; ব্রাহ্মণেরা দেবকার্য্যের উপদেশ দিতেছেন; রাজ্যের তুচ্ছতম কর্ত্তব্য অবধি এখানে উপেক্ষিত হয় না।

রাজা যদি কর্ত্তব্যে অবহেলা করেন, প্রজাগণ দেবদ্বারে আসিয়া দাঁড়ায়। রাজার উপরে এক দেবতা, আর ব্রাহ্মণ। দেবতার চরণতলে উৎসৃষ্ট হইয়া ব্রাহ্মণ্য দেবতুল্য হইয়া দাঁড়াইয়াছে। তাহার এক অভিশাপে সহস্র সিংহাসন নিমেষে ধূলিসাৎ হইয়া যায়, বাসুকির সহস্র শির বিচলিত হইয়া উঠে, সৃষ্টি সেই আদিম অন্ধকারের মধ্যে সঙ্কুচিত হইয়া আসে। দেবতা আর ব্রাহ্মণ একই। যে ব্রাহ্মণকে প্রসন্ন করিতে পারে, সে দেবতার প্রসাদ লাভ করে; যে দেবতাকে সন্তুষ্ট রাখিয়া চলে, সে ব্রাহ্মণেরও প্রিয়।

সেই ব্রাহ্মণ মনুর বিধি লঙ্ঘন করা রাজারও অসাধ্য। যদি করেন, সমস্ত ব্রাহ্মণ্য ক্ষুব্ধ হইয়া উঠে, দেবতা বিমুখ হইয়া দাঁড়ান, রাজ্য উৎসন্ন যায়। সুতরাং রাজার অত্যাচারের প্রতীকার এই দেবমন্দিরেই সম্ভব—যেখানে দেবতা এবং দেবতার অন্তরঙ্গ ব্রাহ্মণ নিয়ত বিরাজ করিতেছেন।

কিন্তু বৌদ্ধধর্ম্মের তাড়নে ব্রাহ্মণ্য তখন কতকটা দুর্ব্বল হইয়াও পড়িয়াছিল। যদিও বৌদ্ধ রাজসভায় ব্রাহ্মণের মর্য্যাদা শ্রমণ অপেক্ষা হীন ছিল না এবং বৌদ্ধ রাজগণ দানাদি কার্য্যে ব্রাহ্মণ ও শ্রমণদিগের প্রতি সমান ব্যবহার করিতেন, তথাপি চিরন্তন অদ্বিতীয়ত্ব হইতে ভ্রষ্ট হইয়া ব্রাহ্মণেরা বুঝিয়াছিলেন যে, এই জাতিনাশী ধর্ম্ম ব্রাহ্মণ্যের প্রধান শত্রু এবং ইহার যতই প্রচার হয়, ব্রাহ্মণ্যের ততই সঙ্কট দশা। সেই জন্য তাঁহাদের স্বধর্ম্মনিষ্ঠ রাজশক্তির বিরুদ্ধে ব্রাহ্মণেরা সহজে উত্তেজিতও হইতেন না।—রাজন্যশক্তিও ব্রাহ্মণ্যকে মানিয়া চলিত। তখনও চাণক্যের নাম কেহ ভুলে নাই। রাজা বুঝিতেন যে, ঐ প্রশস্ত ললাট তীক্ষ্ণ নাসাগ্র দিয়া যাহাকে বিঁধে, তাহার আর নিস্তার নাই।

এই সন্ধিস্থাপনে ব্রাহ্মণ্যও প্রবল হইয়া উঠিল এবং রাজন্যও প্রাধান্য লাভ করিল। ব্রাহ্মণদিগের সহস্র অনুষ্ঠান-আড়ম্বরে রাজা প্রাণপণে সহায়তা করেন এবং রাজা যখন আবশ্যকমত শূদ্রকণ্ঠে যজ্ঞোপবীত দিয়া এক শ্রেণীর ব্রাহ্মণ গড়িয়া লয়েন, ব্রাহ্মণেরাও তখন তাদৃশ আপত্তি করেন না। এবং এই ব্রাহ্মণ্যের অনুগ্রহ-বিধিতে সাধারণ্যেও সকলি নির্ব্বিবাদে চলিয়া যায়।

প্রাচীন উড়িষ্যা এইরূপ ছিল। ব্রাহ্মণ্যের পক্ষপুটচ্ছায়ায় রাজন্যের পরিপোষণে ধর্ম্ম কর্ম্ম আচার অনুষ্ঠান বেশভূষা শিল্পকলা পুঞ্জীভূত হইয়া কেমন একটি শান্ত সমগ্রতা লাভ করিয়াছিল। ইহাই সভ্যতা। এবং প্রাচীন উড়িষ্যার ইহাই গৌরব। এখন শুধু ভগ্নাবশেষ ভাস্কর্য্যে এই গৌরবকাহিনী কথঞ্চিৎ মুদ্রিত হইয়া রহিয়াছে মাত্র। নহিলে, সে সভ্যতার কিছুই নাই; সে বেশভূষাও নাই, চাপকানও নাই, উষ্ণীষও নাই, বিবিধ আগুল্‌ফ আজানু উপানৎও নাই। প্রাচীন কালে সোফা কৌচ কেদারার ন্যায় বিবিধনাম যে সকল আসনাদি ও গৃহসজ্জার বহুবিধ আসবাব ছিল, তাহাও এখন দুর্লভ। উড়িষ্যার ভাস্কর্য্যেও তাহার শ্রেষ্ঠ নমুনা অল্পই পাওয়া যায়। সুবিখ্যাত প্রত্নতত্ত্বপণ্ডিত রাজা রাজেন্দ্রলাল মিত্রের গ্রন্থে অমরাবতী-ভাস্কর্য্যের যে গুটিকতক চিত্র প্রদর্শিত হইয়াছে, তাহার আসনাদি বর্ত্তমান সভ্যতানুমোদিত গৃহসজ্জার আসবাবের এত অনুরূপ যে, দেখিলে বিস্ময় জন্মে। ইহা ভিন্ন, প্রাচীন সংস্কৃত গ্রন্থাদির বর্ণনা পাঠে ও পুরাতত্ত্ববিষয়ক চিত্রাদি দর্শনে সময় সময় আশ্চর্য্য হইয়া থাকিতে হয়—সে কালে কি এ কাল ছিল। এবং এই সকল হইতেই প্রাচীন ভারতবর্ষে একটি সুন্দর পরিপাটি সংস্কৃত সভ্যতার অস্তিত্ব সম্বন্ধে সংশয়

থাকে না; এবং সেই বহু প্রাচীন কালের মহিমায় আচ্ছন্ন হইয়া ক্ষণিকের জন্য আমরা বর্ত্তমান দুঃখ দৈন্য হইতে দূরে থাকি। [ 'সাধনা,' আশ্বিন-কার্ত্তিক ১৩০০ ]

# বারাণসী

বৃহৎ ভারতবর্ষের নানা জাতি ও বিভিন্ন সম্প্রদায়ের যদি কোথাও আন্তরিক মিলনক্ষেত্র থাকে ত সে এই প্রাচীনা দেবধানী বারাণসী। তাহার প্রাচীন কীর্ত্তি সমস্তই বিনষ্ট হইয়াছে এবং তাহার প্রধান দেবতা বিধর্ম্মীর উপদ্রবে মন্দির ছাড়িয়া বাপীমধ্যে আশ্রয় লইয়াছেন; কিন্তু তথাপি বারাণসীই ভারতবর্ষের সর্ব্বশ্রেষ্ঠ তীর্থস্থান এবং তিব্বতপ্রান্ত হইতে সেতুবন্ধাবধি বহু কোটি মানবের একমাত্র অন্তিম কামনা। ভারতবর্ষে তীর্থ আরও অনেক আছে এবং যাত্রীর ভীড় সকলগুলিতেই যথেষ্ট; কিন্তু বারাণসীতে কেবলমাত্র যাত্রীর ভীড় নহে, ভারতবর্ষের সকল প্রদেশের বহু মুমুক্ষু ও বহু ভক্ত গৃহ ছাড়িয়া চিরদিনের মত এই পুণ্যতীর্থে দিনযাপন করিতে আসেন। এবং এই বহু দূরদেশের বহু লোকসমাগমে বারাণসী সুবৃহৎ ভারতবর্ষের একটি সংহত সংক্ষিপ্তসার বলিয়া প্রতিভাত হয়।

আমাদের রাজনৈতিক মিলনক্ষেত্র কলিকাতায় নানা প্রদেশের বহু লোকসমাগম হয় বটে, কিন্তু ভারতবর্ষ সেখানে নিজ মূর্ত্তি পরিগ্রহ করিয়া দেখা দেয় নাই; প্রস্তর দিয়া আপন স্থায়ী আবাস নির্ম্মাণ করে নাই, ইট কাঠ দিয়া বিদেশী ছাঁচে অচিরস্থায়ী আপিস গড়িয়া রাখিয়াছে। বারাণসীতে তাহা নহে, হিন্দুস্থানের সকল সম্প্রদায়ই এখানে আপনাপন স্থায়ী চিহ্ন অক্ষয় কীর্ত্তি বহু যত্নে স্থাপন করিয়াছে এবং এই সকলগুলিই সমান ভাবে হিন্দুসন্তানের মর্ম্মস্থল স্পর্শ করে। ইহাতে ফল হইয়াছে এই যে, দেবমন্দিরে আসিয়া ক্ষুদ্র জাতিবিদ্বেষ আর প্রধূমিত হইয়া উঠে না এবং সকলেই আপন আপন প্রাদেশিক গর্ব্ব বিস্মৃত হইয়া এক মহা হিন্দুজাতিগৌরবে আপনাকে সম্মানিত জ্ঞান করিতে থাকে।

এই যে বিভিন্ন প্রদেশীয়দিগের মধ্যে একটি অকপট ভ্রাতৃভাব সংস্থাপন—ইহাতেই বারাণসীর এত মাহাত্ম্য। এবং আদিম কাল হইতে অদ্যাবধি চিরদিনই বারাণসী ভারতবর্ষের ধর্ম্মধানীরূপে এই মহাকর্ত্তব্য পালন করিয়া আসিয়াছে। কেবলি যে, শৈব ধর্ম্মের গৌরবে বারাণসীর আজি এত প্রভাব, তাহা নহে, এই গঙ্গা বরুণার সঙ্গমক্ষেত্রে অতি প্রাচীন কাল হইতেই নানা শাস্ত্র, নানা তন্ত্র, নানা মত, নানা অনুষ্ঠান আসিয়া সঙ্গত হইয়াছে; এবং ভারতবর্ষের বিশাল বক্ষের উপর দিয়া মধ্যে মধ্যে যে প্রবল ধর্ম্মান্দোলন বহিয়া গিয়াছে, তাহারও সূচনা অনেক সময় এই বারাণসীর ধর্ম্মসঙ্গমে।

যে বৌদ্ধ মত এক সময়ে ব্রাহ্মণ্যের সমস্ত দেবতাগর্ব্ব চূর্ণ করিতে বসিয়াছিল এবং আজিও যাহা ব্রাহ্মণ্যের শাসনে দেশান্তরিত হইয়া রহিয়াছে, তাহার প্রথম প্রতিষ্ঠা এই শিবধামে। এইখানেই বুদ্ধ প্রথম উপদেশদান সুরু করেন এবং এইখান হইতেই দেশবিদেশে তাঁহার বৈরাগ্য প্রচার হইতে আরম্ভ হয়। সারনাথে রাজা অশোকের যে ভগ্নাবশেষ স্তূপ দেখিতে পাওয়া যায়, তাহা এই আদিম বৌদ্ধধর্ম্ম প্রচারেরই স্মৃতিস্তম্ভ। এই সেই পুরাতন মৃগদাব কানন—যেখানে প্রথম কেবলমাত্র কতিপয় শিষ্যমধ্যে অহিংসার মহামন্ত্র প্রচারিত হয় এবং সমাগত শিষ্যমণ্ডলীকে সম্বোধন করিয়া বোধিসত্ত্ব সকলকে দিকে দিকে এই মহাধর্ম্ম প্রচারে বাহির হইতে আদেশ করেন।

তখন বুদ্ধের ষষ্টি জন মাত্র শিষ্য সম্বল। এবং বারাণসী ভারতবর্ষের সমস্ত পাণ্ডিত্যের মহাদুর্গ। প্রতি সন্ধ্যায় মন্দিরে মন্দিরে দেবতার নামে যখন সহস্র কণ্ঠ হইতে বেদধ্বনি উত্থিত হইত, পঞ্চ ক্রোশের মধ্যে সমস্ত নূতন মত, নূতন ধর্ম্ম, নব উদ্যম, ভূমিকম্পে বাসুকির শিরঃসমূহের ন্যায় সঘনে বিচলিত হইয়া উঠিত। এই শৈব পুরীমধ্যে বিধর্ম্মীর বিহার নির্ম্মাণ হইবে, এমন কেহ কখনও স্বপ্নেও মনে করিত না।—কিন্তু বৌদ্ধধর্ম্মও কালক্রমে নগরমধ্যে সুপ্রতিষ্ঠিত হইল। এবং বারাণসীর তীর্থক্ষেত্রে ব্রাহ্মণ যাত্রীর ন্যায় বৌদ্ধ যাত্রীরও সমাগম হইতে লাগিল। এমন কি, সে দিনও হিয়োন্থ সাং যখন ভারতবর্ষে আগমন করেন, বারাণসীতে অনেকগুলি বৌদ্ধ বিহার এবং প্রায় তিন চারি সহস্র বুদ্ধমতাবলম্বীর বাস ছিল।

এইরূপে দুই মহাধর্ম্মপ্রবাহের আদিস্থান হইয়া বারাণসী ভারতবর্ষের ইতিহাসে সর্ব্বশ্রেষ্ঠ স্থান অধিকার করিয়াছে। শুধু ভারতবর্ষ কেন, বৌদ্ধদিগের ধর্ম্মোত্রী হইয়া বারাণসী সমগ্র পূর্ব্ব-এসিয়ার আদি তীর্থ। এবং যখন মনে করা যায় যে, পৃথিবীর কত কোটি লোক এই প্রাচীনা ধর্ম্মধানীর দিকে চাহিয়া চিরজীবন কি অমোঘ সান্ত্বনা লাভ করে, তখন বারাণসীর মাহাত্ম্য অনুভব না করিয়া থাকা যায় না। জাপান হইতে গুর্জ্জর অবধি একদিন আবশ্যক হইলে যদি কেহ একত্র করিতে পারে ত সেই সনাতন গাঙ্গ্য পুণ্যভূমি

কিন্তু হায়, সে দিন শুধু স্বপ্নের কথা। বারাণসীতে বৌদ্ধধর্ম্মের আর কি আছে? যেখানে বিহার ছিল, সেখানে মস্‌জিদ উঠিয়াছে; যেখানে অহিংসাই একমাত্র ধর্ম্ম ছিল, ধর্ম্মান্ধ মুসলমান দম্ভ সে স্থানকে রক্তস্রোতে কলঙ্কিত করিয়াছে; যে মৃগদাব কাননে একটি মৃগহত্যা হইতে পাইত না, সেখানে শত শত অসহায় মানবশিশু পঙ্গপালের মত জ্বলন্ত হুতাশনে দগ্ধ হইয়াছে। সারনাথের সেই দগ্ধাবশেষ এখন শুধু পুরাতত্ত্বান্বেষীর হৃদয়ে বিস্ময় ও ক্ষোভ সঞ্চার করিয়া দেয় মাত্র এবং মানুষের প্রতি মানুষ যে কত দূর নৃশংস হইতে পারে, তাহারই পরিচয় দিয়া থাকে।

সন্ন্যাসীদিগের অপরাধ, তাঁহারা মহম্মদীয় ধর্ম্মাবলম্বী ছিলেন না; এবং এই অপরাধে গুরুদণ্ড, অগ্নিতে নির্ব্বাণ। তখন আহারসময়। গ্রামে গ্রামে ভিক্ষা করিয়া তাঁহারা যে অন্নটুকুর সংস্থান করিয়াছিলেন, এই মৃগদাবের পুণ্যক্ষেত্রে সকলে একত্র হইয়া তাহাই সেবন করিবার উদ্যোগ করিতেছেন। এমন সময় শাণিত অসিহস্তে সহসা অশ্বারোহীদল আসিয়া উপস্থিত। এক হস্তে তরবারি, অপর হস্তে কোরাণ। হয় জীবন হইতে মুক্তি, নয় পুরাতন সমস্ত বন্ধন ছেদন। নির্ব্বাণপরায়ণ বৌদ্ধ সন্ন্যাসীরা জীবনকেই তুচ্ছ করিলেন, তাঁহাদের মুখের গ্রাস মুখে রহিয়া গেল; নিমেষের মধ্যে সেই বৃহৎ বিহারক্ষেত্র ধূ ধূ জ্বলিয়া উঠিল এবং সেই মৃত্যুদৃশ্যের মধ্য হইতে বিজয়ী সেনার আনন্দকলরব উত্থিত হইয়া দশ দিকে এক ভীষণ বিদ্রূপের ন্যায় ধ্বনিত হইতে লাগিল।

সারনাথ ধ্বংস করিয়াই যদি মুসলমানদিগের মনের ক্ষোভ মিটিত, তাহা হইলেও রক্ষা ছিল। কিন্তু তাহারা অল্পে সন্তুষ্ট হইবার পাত্র নহে। সহরে যত বৌদ্ধ বিহার ছিল, তাহা কতক ভূমিসাৎ করিয়া ফেলিল, কতকগুলির উপর গম্বুজ ও মিনার উঠাইয়া দিল। বারাণসীতে প্রাচীন কীর্ত্তি এখন যাহা দেখা যায়, তাহা এই গম্বুজ ও মিনারের অন্তরালে সাধারণের দৃষ্টি হইতে প্রচ্ছন্ন।

হিন্দুদিগের যে সকল দেবালয় আছে, তাহার একটিও অধিক দিনের নহে। প্রাচীন যাহা ছিল, তাহা মস্‌জিদে পরিণত হইয়াছে। এবং বিশ্বেশ্বরের অভ্রভেদী স্থাপত্যগৌরব খর্ব্ব হইয়া অবধি বারাণসীতে মন্দিরের চূড়া আর আকাশ ভেদ করিয়া উঠে নাই। তথাপি গঙ্গাবক্ষ হইতে কাশীধামের দৃশ্যটি অতি মনোহর। মন্দিরের পর মন্দির, অট্টালিকার পর অট্টালিকা, নদীগর্ভ পর্য্যন্ত লোকপরিপূর্ণ পাষাণসোপানাবলী। সন্ধ্যাবেলায় মন্দিরতোরণে প্রতি দিন নহবৎ বসে; প্রতি দিন অগণ্য যাত্রী দশাশ্বমেধে স্নান করিয়া পূত হয়; এবং মণিকর্ণিকায় চিরপ্রজ্বলিত চিতাগ্নি মহাকালের অলঙ্ঘ্য মহিমা প্রচার করে।

কত দিন হইতে যে এইরূপ চলিয়া আসিতেছে, কে জানে! সকলই যে অতি প্রাচীন, তাহা নহে, এবং সকলই যে আধুনিক, তাহাও নহে। কালে কালে নানা কারণে কাশীধামের ভিন্ন ভিন্ন স্থানের মাহাত্ম্য বৃদ্ধি পাইয়াছে। এবং নানাজাতীয় বিচিত্র লোকসমাগমে বিভিন্ন দেবতার সহিত নানাবিধ অনুষ্ঠানও দুই দশটা করিয়া কাশীক্ষেত্রে প্রবেশ লাভ করিয়াছে। হয় ত যেখানে পূর্ব্বে পতিত ভূমি ছিল, সেখানে একটি নূতন মন্দির বা ঘাট উঠিয়া অবধি কতকগুলি অর্দ্ধপৌরাণিক গল্প আসিয়া জুটিয়াছে এবং তদবধি সে স্থানে স্নান বা দান বা কোনও একটি বিশেষ কর্ম্মের অনুষ্ঠান অত্যন্ত পুণ্য বলিয়া পরিকীর্ত্তিত হয়। হয় ত কোথাও কোন একটি স্মরণীয় উপদ্রব ঘটিয়াছিল এবং সেই উপদ্রব শান্তি হওনাবধি একটি দেবাসুরসংগ্রামকাহিনী যুক্ত হইয়া সেই স্থানের মাহাত্ম্য বৃদ্ধি করিয়াছে। এমনি

করিয়া আদিম কাল হইতে এ পর্য্যন্ত কাশীর প্রায় প্রত্যেক পাষাণখণ্ড অসংখ্য পৌরাণিক কাহিনীসংযোগে এক একটি ক্ষুদ্র তীর্থ হইয়া উঠিয়াছে। কোন্‌টি যে কত কালের প্রাচীন, সকল সময় তাহা ঠাহরাইয়া উঠা কঠিন।

কিন্তু বিশ্বেশ্বর বারাণসীর আদিদেবতা, তাহাতে সন্দেহ নাই। চীন পরিব্রাজকেরা ভারতে আসিয়া বিশ্বেশ্বরের পূর্ণ গৌরব দেখিয়াছেন। এবং বুদ্ধ যে এত দেশ থাকিতে বারাণসীকেই তাঁহার প্রথম প্রচারক্ষেত্ররূপে বরণ করেন, সে কেবল এই বিশ্বেশ্বরের গৌরবে সাধারণ্যে তখন বারাণসীর সুদৃঢ় প্রতিষ্ঠা দেখিয়া। তিনি বুঝিয়াছিলেন যে, ভারতবর্ষে ধর্ম্মপ্রচার করিতে হইলে এই ধর্ম্মধানী হইতে আরম্ভ করাই শ্রেয়।

কারণ, বারাণসীতে নানা সম্প্রদায়ের বহু পণ্ডিত ও সাধু সন্ন্যাসিগণ সর্ব্বদা অবস্থিতি করিতেন। তাঁহাদের সহিতই ধর্ম্ম আলোচনার সুবিধা। এবং ইঁহাদের মতিগতি ফিরাইতে পারিলে ভারতবর্ষের মতিগতি ফিরানও অনেক সহজ হইয়া আসে।—কিন্তু সমগ্র বারাণসীকে বুদ্ধ স্বমতে আনিতে পারেন নাই। যদিও বারাণসীর দেবধর্ম্মে বৌদ্ধ প্রভাব একেবারে নিষ্ফল হইয়াছিল, এমনও বোধ হয় না। অদ্যাবধি সেখানে যে সকল নানা সম্প্রদায়ের সন্ন্যাসী দেখা যায়, তাহাতে সময় সময় বৌদ্ধ প্রভাব অনুমিত হয়।

কিন্তু সন্ন্যাসাশ্রম বিশেষরূপে বৌদ্ধ আশ্রম নহে। এবং হিয়োন্থ সাং আসিয়া বিশ্বেশ্বরের দ্বারে যে অগণ্য নগ্ন ও ভস্মাবৃততনু সন্ন্যাসী দেখিয়াছিলেন, তাহা শ্মশানবাসী শিবেরই আদর্শানুরূপ। বৌদ্ধধর্ম্ম এই সন্ন্যাসাশ্রমে একটা নূতন জীবন সঞ্চার করিয়াছে মাত্র। এবং সেই হইতে দেশে প্রব্রজ্যার গৌরব অধিকতর সুপ্রতিষ্ঠিত হইয়াছে।

বহু দিনের বিচ্ছেদবশতঃ বৌদ্ধধর্ম্ম আমাদের যতটা দূর হইয়া পড়িয়াছে, বাস্তবিক তাহার সহিত আমাদের সেরূপ দূর সম্পর্ক নহে। বৈরাগ্যপ্রবণ ভারতবর্ষে বুদ্ধ একেবারে নূতন কিছুই প্রচার করেন নাই; অনেকগুলি মত ও বিশ্বাস, যাহা দর্শনশাস্ত্রের নিভৃত নিকেতনে নিয়ত আলোচিত হইত, সেইগুলিকে একটি নির্দ্দিষ্ট গঠন দিয়া তিনি সাধারণ্যে প্রচার করিয়াছেন মাত্র। এবং ইহারই আনুষঙ্গিকরূপে কতকগুলি বিশেষ আচার অনুষ্ঠান স্বাভাবিক নিয়মে ধর্ম্মের চতুর্দ্দিকে স্তরে স্তরে সংসক্ত হইয়া গিয়াছে।

কিন্তু ভারতবর্ষীয়দিগের নিকট ইহা কখনও বিজাতীয় ধর্ম্মরূপে প্রতিভাত হয় নাই। ভারতবর্ষে বহু দিন ধরিয়া শৈব ও বৌদ্ধ, দুই ধর্ম্ম বরাবর পাশাপাশি ছিল। এই দুই সম্প্রদায়ের মধ্যে, মধ্যে মধ্যে বাক্‌বিতণ্ডা উপস্থিত হইলেও পরস্পরের প্রতি হিন্দু-মুসলমানের বিদ্বেষভাব কখনই ছিল না। বরঞ্চ, উভয় সম্প্রদায়ই উভয়ের ধর্ম্মগুরুদিগকে যথেষ্ট শ্রদ্ধা করিত।

ভারতবর্ষীয় প্রকৃতি এই গুণে পৃথিবীর অন্যান্য জাতি হইতে শ্রেষ্ঠ। পরের মত তাহাদিগের একেবারে অগ্রাহ্য নহে। সেই জন্য লিঙ্গপূজা বৌদ্ধ নির্ব্বাণতত্ত্বের পরিপুষ্টির ব্যাঘাত করে নাই। অথচ এই দুয়ের মধ্যে মূলেই বিরোধের সূচনা রহিয়াছে। বৌদ্ধ নির্ব্বাণ চরমে 'কিছুই না'তে গিয়া শেষ হয়; এবং শিবলিঙ্গ সংহারান্তে যে শক্তি পুনর্ব্বার সমুদয় চরাচর সৃষ্টি করিবে, তাহারই পরিচায়ক চিহ্ন। সুতরাং যত দিন এই শক্তি রহিয়াছে, তত দিন চরাচরের চরম নির্ব্বাণের কোন সম্ভাবনা নাই। এবং এ শক্তি যখন অক্ষয়, তখন প্রলয়ের পর সৃষ্টি এবং সৃষ্টির পর প্রলয় চিরদিনই চলিবে আশা হয়। বৌদ্ধ নির্ব্বাণবাদ এই চিরন্তন সৃষ্টিস্থিতিপ্রলয়প্রবাহের এক জায়গায় ছেদ দিতে চাহে—যেখানে পঁহুছিয়া ভূলোক দ্যুলোক, দেব মানব, এমন কি, এই সমুদয়ের যদি কেহ সৃষ্টিকর্ত্তা থাকেন, তিনিও নির্ব্বাণ প্রাপ্ত হইবেন। আমাদের মহাপ্রলয়ও এরূপ সমুদয় সত্তার আত্যন্তিক বিলোপসাধন নহে, কিন্তু এক পূর্ণ সত্তায় সমস্ত ক্ষুদ্র সত্তার চরম পরিণতি মাত্র।

এই নির্ব্বাণ এবং প্রলয়ের এ পর্য্যন্ত কোনও মীমাংসা হয় নাই। কিন্তু এখন একটা আপোষে নিষ্পত্তি হইয়া গিয়াছে—এবং হিন্দুহৃদয় কোনটা শুনিলেই অতিমাত্র বিচলিত হয় না। যেমন করিয়া হউক, মায়ার পরপারে উত্তীর্ণ হইলেই হইল। জন্মপরিগ্রহের কষ্ট হইতে মুক্তিলাভ করাই একমাত্র কামনা। হিন্দুর লয়তত্ত্ব ও বৌদ্ধের নির্ব্বাণতত্ত্ব, উভয়েরই মুখ্য কথা এই। কেবল ঈশ্বরের অস্তিত্ব ও নির্ব্বাণ লইয়া যে খটকা থাকিয়া যায়, দার্শনিক পণ্ডিতেরা তাহা লইয়া বিচারবিতর্ক করিতে থাকুন। সাধারণ লোকের পক্ষে নির্ব্বাণ ও প্রলয় সমান সুসংবাদ। তবে যত দিন জীব দেহে আবদ্ধ থাকে, তত দিন পিতৃপিতামহের পন্থানুসরণই সুবিধাজনক।

যাহা হউক, এই নির্ব্বাণ ও প্রলয়ের সংঘর্ষে বহু মতের বহু সম্প্রদায় গঠিত হইয়াছে—এবং বারাণসীই সকলগুলির প্রধান সঙ্গমক্ষেত্র। বৈষ্ণব ধর্ম্মের উপরে বৌদ্ধধর্ম্মের কত দূর প্রভাব আছে না আছে, এ পর্য্যন্ত সুনির্দ্দিষ্ট হয় নাই, কিন্তু এই বৌদ্ধ আন্দোলনের পর হইতে বৈষ্ণব দেবতাও কেহ কেহ বারাণসীর গঙ্গাতীর অধিকার করিয়া বসিয়াছেন। নিরীহ জগন্নাথও তাঁহার বৌদ্ধ উৎপত্তি গোপন করিয়া কাশীধামের এক প্রান্তে যৎকিঞ্চিৎ নৈবেদ্যের উপর নির্ভর করিয়া দিনাতিপাত করিতেছেন। এবং কণারকের সূর্য্যমন্দিরের কাহিনীও বারাণসীতে যথাযথ দেশান্তরিত হইয়া আসিয়াছে।

এই সকল দেবতাসঙ্গমের মধ্যে আদিম কাল হইতে ধর্ম্মের ধারাবাহিক অভিব্যক্তির একটি ঐতিহাসিক সূত্র পাওয়া যায়। এবং এই সূত্রে অন্যান্য অনেক প্রাচীন দেশের সহিত আমাদের ঘনিষ্ঠতা বৃদ্ধি হয়। যেমন, লিঙ্গপূজাবলম্বনে প্রাচীন মিশরের সহিত ঘনিষ্ঠতা; সূর্য্যোপাসনাবলম্বনে প্রাচীন পারস্যের সহিত ঘনিষ্ঠতা; এবং এইরূপ ক্ষুদ্র

বৃহৎ নানা অনুষ্ঠান অবলম্বনে বহুতর অন্যান্য সভ্য জাতির সহিত সম্বন্ধ। এক দিকে এই; এবং অন্য দিকে মানবহৃদয়ের ক্রমবিকাশের একটি সমগ্র সোপানপরম্পরা ইহারই মধ্যে নিহিত আছে। সুতরাং যে দিক্ দিয়াই দেখ, বারাণসীতে আসিয়া বিপুল মানবসমাজের সহিত সম্বন্ধ সুদৃঢ় হয়। এবং এই সনাতন সম্বন্ধ নিবন্ধনেই বারাণসীর গৌরব ভূভারতে অদ্বিতীয়। [ 'সাধনা,' পৌষ ১৩০০ ]

# বোম্বায়ের রাজপথ

নাট্যশালা, রঙ্গমঞ্চ, দৃশ্যপট, বাদ্যভাণ্ড, সমস্তই আধুনিক হইতে পারে, কিন্তু তথাপি যখন শকুন্তলার অভিনয় দেখা যায়, তখন কোথা হইতে সেই পুরাতন তপোবন, সেই চন্দ্রবংশীয় রাজার পুরাতন রাজপুরী, সেই অতীত প্রাচীন ভারতবর্ষ সমস্ত আধুনিকতাকে অভিভূত করিয়া হৃদয়ের মধ্যে জাগ্রত হইয়া উঠে। বোম্বাই সহরটি দেখিলে সেইরূপ মনে হয় যে, এই নূতন নাট্যশালা ইংরাজের রচিত: ইংরাজ ইহাকে সুচিত্রিত করিয়াছে, ইংরাজ ইহার প্রদীপ জ্বালাইয়া দিতেছে এবং সমস্ত অভিনয়ের মধ্যে মধ্যে ইংরাজী যন্ত্রে ইংরাজের সঙ্গীত বাজিয়া উঠিতেছে; তথাপি সমস্ত অতিক্রম করিয়া ইহার মধ্যে একটি সুকোমলা প্রাচ্যশ্রী দর্শকের চক্ষে মূর্ত্তিমতী হইয়া দেখা দিতেছে।

সমুদ্রের উপকূলে বৃহৎ বোম্বাইপুরী যেন পাশ্চাত্য শিল্পীর অঙ্কিত বিস্তীর্ণ পটের উপরে প্রাচ্য উপন্যাসের একখানি মায়াচিত্র। মালাবার শৈলশিখর হইতে তরুণ শ্যামিমা নামিয়া আসিয়া নিম্নভূমির নারিকেলতরুকুঞ্জে নিঃশব্দে মিশিয়া গিয়াছে এবং এই মোহময়ী প্রকৃতির নিবিড় কুঞ্জবনমধ্য হইতে সহস্র অভ্রংলিহ প্রাসাদশিখররাজি উঠিয়া বোম্বায়ের রবিকরদীপ্ত সমুদ্রবেলায় একটি চিত্রার্পিত রমণীয়তা অর্পণ করিয়াছে। রাজপথে বিচিত্র জনতা—এই মায়াপুরীরই রাজপথ—এবং সে জনতাও এমনি মোহকর। বিচিত্র উষ্ণীষ, বিবিধ বর্ণ, বহুবিধ বেশভূষা, নানাপ্রকার অঙ্গভঙ্গী, সমস্ত মিলিয়া দর্শকের মনে একটি সুদূর স্বপ্নাবেশ সঞ্চারিত করিয়া দেয়—এবং এই বিচিত্রবর্ণ গতিবিধি মৃদু সন্ধ্যারুণরাগে শুধু একটি বর্ণময়ী ছায়াসমাগমের মত প্রতিভাত হয়।

কলিকাতার নগ্নশির দীনবেশ কৃষ্ণকান্তি জনপ্রবাহ হইতে আসিয়া বোম্বায়ের এই বিচিত্র বর্ণতরঙ্গের মধ্যে উদ্ভ্রান্ত চিত্ত প্রশ্ন করিয়া উঠে, এ সমস্ত সত্য, কি স্বপ্ন—কায়া কি ছায়া—বাস্তব, কি চিত্রার্পিত মাত্র। সমস্তই যেন অত্যন্ত প্রাচ্য এবং প্রাচীন, উপন্যাসবর্ণিতবৎ।—অর্দ্ধাচ্ছাদিত কর্ণীরথে বসিয়া বণিক্‌কন্যাগণ সমস্বরে স্বদেশীয় গাথা

গান করিতে করিতে চলিয়াছে—পরিধানে বিচিত্রচিত্রিত শাটিকা এবং চারু নীল পীত হরিৎ বর্ণের উজ্জ্বল বক্ষাবরণ। রথের দ্রুত গতিবশে গোকণ্ঠবিলম্বিত ক্ষুদ্র ঘণ্টিকাসকল রিণিরিণি ধ্বনিত হইতে থাকে এবং অন্যমনস্ক পথিক জনকে রথচক্রপথ হইতে দূরে সরিয়া যাইবার জন্য সতর্ক করিয়া দেয়। মস্তকে দুগ্ধভাণ্ড লইয়া সুগঠনা তন্বঙ্গী আহীরবালিকারা সরল অঙ্গযষ্টির অবলীলাগতিভঙ্গে সৌন্দর্য্যের একটি হিল্লোল তুলিয়া যায় এবং পিত্তলকঙ্কণ মুহুর্মুহু কাংস্যভাণ্ডে আহত হইয়া পশ্চাতে একটি লঘু ধ্বনি সমুত্থিত করিয়া তুলে। নিবরগুণ্ঠনা মহারাষ্ট্রকুলকামিনীগণ নিঃসঙ্কোচ অস্খলিতপদে রাজপথে ইতস্ততঃ গতায়াত করেন—পুষ্পমাল্যবিভূষিত কঠিনদৃঢ়বদ্ধ ব্রাহ্মণীয় বেণী মস্তকের পশ্চাদ্ভাগে কুণ্ডলিত হইয়া থাকে; যেন কোন্ পুরাতন ভাস্কর্য্য এই দক্ষিণ দেশে আসিয়া সহসা সজীব হইয়া উঠিয়াছে মনে হয়। শাড়ীর বিচিত্র ভাঁজ, বিলম্বিত দৃঢ় কচ্ছ, বাম স্কন্ধদেশ হইতে দক্ষিণ বাহূপরি বিলুণ্ঠিত অঞ্চলপ্রান্ত, ঈষৎ ব্যক্ত বক্ষসন্নদ্ধ চোলিকা—সকলই বিচিত্র; শুধু বর্ণ এবং আভা, ছায়া এবং আলোক, বসন ভূষণ এবং ধ্বনিবৈচিত্র্যের তরঙ্গ। এবং এই তরঙ্গায়িত বৈচিত্র্যমধ্যে শুভ্রবস্ত্রনিবদ্ধকেশপাশ বিচিত্র্যাভ চীনাংশুকপরিহিতা পারসীক সুন্দরীগণের মৃদু স্মিত স্নিগ্ধ শোভা একটি নূতন রমণীয়তা সঞ্চার করিয়াছে। ভারতবর্ষের সহস্র জাতি বর্ণ দ্বিকোণ চতুষ্কোণ গোলাকার বক্রচূড় শুভ্র নীল পীত রক্ত বিবিধ উষ্ণীষরাজিতে শোভিত হইয়া এই চিত্রার্পিত জনতার শোভা সম্পাদন করিতেছে এবং কুবলয়স্নিগ্ধদৃষ্টি কুলকামিনীগণসমাগমে এই রমণীয় জনতা অধিকতর উজ্জ্বল ও মনোহর হইয়া উঠিয়াছে। প্রাচ্য ভারতে এমন উজ্জ্বল সজীব অথচ চিত্রার্পিতবৎ সুন্দর দৃশ্য আর কোথাও দেখা যায় না।

বোম্বায়ের পার্শ্বে কলিকাতার চিত্রপট অত্যন্ত ম্লান—না আছে এ উষ্ণীষখচিত প্রাচ্য বৈচিত্র্য, না আছে এ কুলাঙ্গনাদৃষ্টিউজ্জ্বল চিত্তহারী বর্ণবিন্যাস। সৌন্দর্য্য সেখানে ইষ্টক-স্তূপের মধ্যে অসূর্য্যম্পশ্যা এবং রাজপথ এই শ্রেণীবদ্ধ অট্টালিকারাজির মধ্য দিয়া বৈচিত্র্যহীন জনতাপ্রবাহ মাত্র।

কলিকাতারও দৃশ্যপট অল্পে অল্পে পরিবর্ত্তিত হইয়া আসিতেছে। যেখানে সমস্ত অন্ধকার ছিল, সেখানে এখন ক্বচিৎ কদাচিৎ দুইটি স্নেহনিস্যন্দিনী উজ্জ্বল দৃষ্টি দুর্ভাগ্য পথিক জনের অন্তরে মৃদু আশার সঞ্চার করে। রাজপথে রথবাতায়ন পূর্ব্বের ন্যায় আর নীরন্ধ্র অর্গলিত হয় না। এবং "পথে নারী বিবর্জ্জিতা" দাম্পত্যের মধুকলহের বাহিরে কদাচ শুনা যায়। কিন্তু মহারাষ্ট্রভূমির সহিত তুলনায় এটুকু কিছুই নহে। সুদীর্ঘ মুসলমানশাসননিপীড়িত বাঙ্গলায় সমাজের যে অর্দ্ধাঙ্গ সকলপ্রকার সামাজিকতা হইতে নির্ব্বাসিত হইয়া পরিবারের মধ্যেও অত্যন্ত সঙ্গোপন অন্তঃপুরে অন্তরিত হইয়াছে, স্বাধীন

মহারাষ্ট্রভূমিতে সে অর্দ্ধাঙ্গ চিরদিন অপরার্দ্ধের সহচরীরূপে অভ্যাগতকে সমাদর করিয়াছে, যজ্ঞস্থলে স্বহস্তে অন্ন পরিবেশন করিয়াছে, রণস্থলে অশ্বপৃষ্ঠে আসন অটল রাখিয়াছে; সুতরাং তাহার সে সহজ শোভন সম্ভ্রম, সে সুদৃঢ়পদচারিণী অবলীলাগতি, সে নীরবগুণ্ঠন নিঃসঙ্কোচ লজ্জাশীলতা অন্তঃপুর-অন্তরিত বঙ্গগৃহের বদ্ধাকাশে আশা করা যায় না। কলিকাতার দৃশ্যপটে কচিৎ কদাচিৎ সন্ত্রস্তসকরুণদৃষ্টি বঙ্গকুললক্ষ্মী যেন ছায়ার মত ক্ষণকালের জন্য দেখা দিয়া তৎক্ষণাৎ মিলাইয়া যাইতে চাহেন। নেপথ্যের চিরাভ্যস্ত অসূর্য্যম্পশ্য কক্ষ হইতে দিবালোকিত রঙ্গমঞ্চে সহস্র দৃষ্টির মধ্যস্থলে আসিয়া দাঁড়াইতে সহজেই তাঁহার সঙ্কোচ বোধ হয়। বাহিরের সহস্র তীব্র দৃষ্টি যেন নিতান্ত নিদারুণ পরিহাসের মত সর্ব্বাঙ্গে বিঁধিতে থাকে। তিনি যেন ব্যাধানুসারিতা হরিণীর ন্যায় ভয়ে পথভ্রান্তা এবং লজ্জায় সঙ্কোচে একান্ত অভিভূতা।

বোম্বাইপুরী পূর্ব্ব-পশ্চিমের মিলনতীর্থ। ভারতলক্ষ্মী এখানে পশ্চিম-সমুদ্রের তটপ্রান্তে আসিয়া দাঁড়াইয়াছেন, এবং পাশ্চাত্য সভ্যতা সমুদ্র পার হইয়া এইখানে আসিয়া তাঁহার সহিত মিলিত হইয়াছে। প্রাচী এবং প্রতীচী, উভয়েই এখানে উজ্জ্বল অম্লান লাবণ্যে উদ্ভাসিত। নগরী শোভা স্বাস্থ্যে সমুজ্জ্বল, রাজপথ প্রশস্ত ও পরিষ্কার, কর্ম্মস্রোত নিত্য প্রবাহিত, রাজপথে লৌহবর্ত্মে রথচক্র নিরন্তর ঘর্ঘরিত; এবং এই বেগবান্ পাশ্চাত্য ঐশ্বর্য্যপ্রবাহের মাঝখান দিয়া দক্ষিণ-ভারতবর্ষের উজ্জ্বলবর্ণধারিণী শুচিশোভা তরণীখানি সুন্দরভাবে ভাসিয়া চলিয়াছে।

সভ্যতাসঙ্গমের তীর্থতটবর্ত্তী বোম্বায়ের এই কুহক অন্যত্র দুর্লভ। ইহার মধ্যে যে একটি মোহকরী প্রাচীনতা আছে—ইহার জনতায়, উষ্ণীষে, উৎসব আনন্দে যে প্রাচীন সভ্যতার সজীবতা অনুভূত হয়, আর্য্যাবর্ত্তের বড় বড় সহরে কোথাও এই প্রাচীন মোহটুকু নাই। ইহার একটি প্রধান কারণ এই যে, যে উদীয়মান শক্তি-প্রভাবে মহারাষ্ট্রীয়গণ অনতিকালপূর্ব্বে সমস্ত ভারতবর্ষে ক্রমশঃ আপন প্রতাপ বিকীর্ণ করিতেছিল, সেই উদ্যৎ শক্তির দীপ্তি আজ ভস্মাচ্ছন্ন হইলেও সম্পূর্ণ নির্ব্বাপিত হয় নাই। সেই শক্তি এবং সেই জ্যোতি মহারাষ্ট্রদেশে হিন্দুসমাজকে সজীব ও উজ্জ্বল করিয়া রাখিয়াছে। মহারাষ্ট্রের তেজস্বী ব্রাহ্মণগণের মধ্যে বিশুদ্ধ পৌরাণিক আদর্শ একটি সজীব আশ্রয় প্রাপ্ত হইয়াছে। বিদেশীয় উপপ্লবে সমতল উত্তর-ভারত বারম্বার প্লাবিত হইয়া নব নব স্তরপাতে মিশ্রতা লাভ করিয়াছে; মহারাষ্ট্রদেশ অপেক্ষাকৃত অক্ষুব্ধ ছিল; দিল্লী মহানগরীর প্রবল আবর্ত্তবেগ দাক্ষিণাত্যে ক্ষীণতর হইয়া প্রবেশ করিত। আর একটি কারণ এই যে, কালিদাস ও ভবভূতির অমর কাব্য দক্ষিণ-ভারতবর্ষকে চিরকালের জন্য পুরাতন করিয়া রাখিয়াছে। তীর্থ বহু আছে, দেবধানীর অন্ত নাই, বর্ষে বর্ষে বহু ব্যয়ে নানা স্থানে বহু উৎসব সুসম্পন্ন

হয়; কিন্তু যদি কোথাও রাজপথের বিচিত্র জনতার মুখশ্রীতে একটি প্রাচীন সভ্যতা মুদ্রিত হইয়া গিয়া থাকে ত সে বোম্বায়ে। বোম্বাই সংস্কৃত ভারতবর্ষের একখানি চারু চিত্র।

আমি বোম্বায়ের একটি মাত্র উৎসব দেখিয়াছি। তখন ভাদ্রপদ মাস, সমুদ্র বোম্বায়ের কূলে কূলে উছলিত, আকাশে ক্ষণে মেঘ, ক্ষণে রৌদ্র, এবং নবাগত শরৎ রৌদ্র ও বৃষ্টি দিয়া মেঘে মেঘে নব নব আভা এবং বর্ণের লূতাতন্তু রচনা করে। এই মায়াচন্দ্রাতপ-তলে গণপতির মহোৎসব। সহস্র ক্ষুদ্র বৃহৎ গণপতি শিবিকারোহণে, বাহকস্কন্ধে সমুদ্র-বেলায় সমাগত। দেহের বর্ণে একটি অতি মৃদু গোলাপী আভা, পরিধানে শুভ্র বস্ত্র, কুণ্ডলীকৃতাগ্রভাগ দীর্ঘ শুণ্ড উদরপিণ্ডোপরি প্রায় লুটাইয়া পড়িয়াছে, এবং এই গজগাম্ভীর্য্যের মধ্য হইতে জ্ঞানের সরল প্রশান্ত মহিমা অনতিউজ্জ্বল দীপ্তিতে প্রকাশ পাইতেছে। সহস্র মশালের আলোক, ভক্তবৃন্দের উন্মত্ত অঙ্গভঙ্গীসহকারে নিরন্তর জয় দেব ধ্বনি, ঘন ঘন ঢক্কানিনাদ এবং বৃহৎ লোকারণ্যসমুত্থিত মহাকলরব একত্র মিশিয়া এই সন্ধ্যাছায়ালীন সমুদ্রোপকূলে গণপতির উৎসব নিবিড়তর করিয়া তুলিয়াছে।—অজ্ঞান বাহু তুলিয়া নৃত্য করিতেছে, উচ্চৈঃস্বরে বন্দনাগান গাহিয়া আবেগভরে করতালি দিতেছে, মশাল জ্বালিয়া ঢক্কানিনাদ করিয়া উৎসব ঘোষণা করিতেছে; জ্ঞান অটল গাম্ভীর্য্যে নিশ্চল স্তিমিত—চক্ষে পলক পড়ে না, অঙ্গ উচ্ছ্বাসে আন্দোলিত হয় না, বেদনা ভাষাহীন হইয়া অন্তর্নিরুদ্ধ এবং মুখশ্রী ভাবে সর্ব্বদাই বিকসিত।

এই গণেশউৎসব বোম্বাই নাট্যশালার একটি প্রধান দৃশ্য। অভিনয় অধিক নহে, কিন্তু এরূপ সুবৃহৎ জনতা কদাচ দেখা যায়। সে দিন সমুদ্রোপকূলে রাজপথে সমস্ত বোম্বাই সহর ভাঙ্গিয়া পড়ে। এবং উন্মুক্ত প্রাসাদবাতায়নসকল হইতে কুলললনাগণের কুবলয়দৃষ্টি নিপতিত হইয়া এই উষ্ণীষখচিত বিবিধবেশ বর্ণবৈচিত্র্যকে উজ্জ্বলতর করিয়া তুলে। এবং একে একে যখন আলোক নিভিয়া আসে, প্রতিমাসকল সমুদ্রগর্ভে বিসর্জ্জিত হয়, জনতা সহস্র পথ দিয়া গৃহাভিমুখী হইতে থাকে, বোম্বায়ের বর্ষব্যাপী এক অঙ্কের অভিনয় যেন সমাপ্ত হইয়া আসে—একবার যেন ক্ষণকালের জন্য পটক্ষেপ হয়। এবং দর্শকের মনে কেবল এই বসন ভূষণ বর্ণ ধ্বনি, এই আকাশ সমুদ্র এবং আকাশপটে মুদ্রিত শ্যাম শৈলশ্রেণী ও সমুদ্রগর্ভে প্রতিবিম্বিত চারু বোম্বাই সহর, এই কোলাহল কলরব উৎসব মোহবৎ ঘনীভূত হইয়া আসে এবং সমস্ত শিরা ও স্নায়ুর মধ্যে একটি তড়িত্তরঙ্গের অনুকম্পন বহু ক্ষণ ধরিয়া স্পন্দিত হইতে থাকে। [ 'সাধনা,' অগ্রহায়ণ ১৩০১ ]

